# মহারাজ্ঞী
# ভিক্টোরিয়া চরিত।

(চিত্র সম্বলিত।)

শ্রীতারকনাথ বিশ্বাস
প্রণীত।

কলিকাতা—বাগবাজার, "আদর্শিনী কার্য্যালয় হইতে
শ্রীরাজেন্দ্রলাল বিশ্বাস কর্ত্তৃক
প্রকাশিত।

চতুর্থ সংস্করণ।

কলিকাতা।
১৮০ নং অপার চিৎপুররোড় মণিরাম যন্ত্রে
শ্রীগোপালচন্দ্র চক্রবর্ত্তী দ্বারা মুদ্রিত।

১২৯৩ সাল।

# উৎসর্গ পত্র ঃ

প্রসিদ্ধ ভূম্যধিকারিণী,

স্বদেশহিতৈষিণী, দানশীলা, অপার-

রাজভক্তিপরায়ণা

শ্রীযুক্তা ফয়েজন্‌নেছা চৌধুরাণী

মহোদয়ার

সুকোমল করকমলে

গ্রন্থকারের

আন্তরিক ও অকৃত্রিম

শ্রদ্ধা

সহকারে

এই

গ্রন্থখানি

উপহার প্রদত্ত

হইল।

# প্রথম সংস্করণের বিজ্ঞাপন।

—:o(*)o:—

অনেক পরিশ্রম ও অধ্যবসায়ে নানাবিধ ইংরাজি গ্রন্থ হইতে মহারাজ্ঞী ভিক্টোরিয়ার জীবন চরিত্র যত টুকু সংগ্রহ করিতে পারিয়াছি, তাহা ইহাতে সন্নিবিষ্ট হইল। ইংরাজিতে মহারাজ্ঞীর জীবন চরিত নাই, সুতরাং তাঁহার জীবনের ইহা অপেক্ষা উৎকৃষ্টতর ঘটনাবলী লিখিতে পারিলাম না। ইংরাজি পুস্তকে তাহা প্রকাশিত না হইলে বিদেশবাসী বাঙ্গালী কর্ত্তৃক তাহা সংগৃহীত হওয়া এক প্রকার অসম্ভব।

মহারাণীর ন্যায় দেশপূজ্য রমণী-চরিত যত সাধারণ হয়, ততই নর নারী সকলেরই উপকার, এবং সেই জন্যই ইহার প্রচার। আধুনিক রমণীদিগের মধ্যে এরূপ উজ্জ্বলচরিতা রমণী অতি অল্প, আশা করি, এই দেশপূজ্যা রমণী-চরিত পাঠে মহিলাদিগের বিশেষ উপকার দর্শিবে।

মহারাণী আমাদের বড় আদর ও ভালবাসার সামগ্রী, তাঁহার জীবন চরিত যতই সাধারণে অবগত হন, তাঁহার ন্যায় রমণীর হৃদয়গত অপূর্ব্ব ভাব ভারতবাসীর চক্ষে যতই প্রতিবিম্বিত হয়—ততই ভাল,—ততই লোক তাঁহাকে আরও ভক্তি শ্রদ্ধা করিবে,—ভালবাসিবে। তিনি আপনা হইতে এই পঞ্চবিংশতি কোটী রাজভক্ত ভারতবাসীর হৃদয়ে ততই অক্ষয়রূপে আধিপত্য বিস্তার করিবেন। এক্ষণে আশা করি 'ভিক্টোরিয়া-চরিতের' আদর হইবে। এবং ইহা প্রত্যেক রাজভক্ত বঙ্গবাসীর গৃহে শোভা পাইবে।

১লা বৈশাখ ১২৯২
বাগবাজার। } শ্রীতারকনাথ বিশ্বাস

# তৃতীয় সংস্করণের বিজ্ঞাপন।

পূর্ব্ব সংস্করণ অপেক্ষা এখানিতে অনেক নূতন বিষয় সন্নিবেশিত হইল। একটী বৎসরের মধ্যে এই পুস্তক খানির তৃতীয় সংস্করণ হইল, ইহা বড়ই আহ্লাদের বিষয়। ইহাতে বাঙ্গালী কিরূপ রাজভক্ত তাহা বেশ বুঝিতে পারা যায়। যে দেশে পুস্তকের একটী সংস্করণ বিক্রয় হইতে পাঁচ বৎসর কাটিয়া যায়, সে দেশে "ভিক্টোরিয়া চরিতের" এতাদৃশ আদর যে কেবল রাজভক্তির নিদর্শন তাহাতে সন্দেহ নাই।

১লা চৈত্র ১২৯২ বাগবাজার। } শ্রীতারকনাথ বিশ্বাস।

# চতুর্থ সংস্করণের বিজ্ঞাপন।

তৃতীয় সংস্করণ "ভিক্টোরিয়া-চরিতের" মুদ্রণ কার্য্য শেষ হওয়ার অল্পদিন মধ্যেই চতুর্থ সংস্করণের মুদ্রাঙ্কণ আরম্ভ করিতে হইয়াছিল; "ভিক্টোরিয়া-চরিত" পাঠে সাধারণের এতাদৃশ আগ্রহ বিশেষ গৌরবের কথা বটে। আমরা এ জন্য রাজভক্ত বঙ্গবাসীকে আমাদের আন্তরিক কৃতজ্ঞতা প্রকাশ করিতেছি।

১লা ভাদ্র ১২৯৩ বাগবাজার। } শ্রীতারকনাথ বিশ্বাস

## THANKS TO DONORS.

The undersigned as duty bound offers his best thanks to those who have been kind enough to assist him with their liberal donations to enable him to distribute gratis to the public the 1st edition of this book "Moharajni Victoria Charita,"

The object of such gratis distribution was to enlighten public with the sublime life of our dear Empress and thereby to invoke more and more loyal feelings from the public minds. Our most humble object has to an extent been fulfilled by the kind liberality of Her Royal and Imperial Majesty's most loyal and faithful subjects and admirers who are the most worthy personages of our cordial thanks through the medium of this.

Amongst them our best thanks are due to Bibi Foyjunnessa Chowdhurani, one of the most loyal Zaminders of Puschimgnaw in the District of Tipperah, for her kind encouragements and handsome donation ; without which it would have been impossible for us to bring our humble object to a pass.

In addition to Bibi Foyjunnessa Chowdhurani our thanks are also due to several loyal Moharajas, Moharanees, Zamindars, Government officers, and public in general of Bengal for their kind support in the

co-operation of our project, amongst them we beg to mention the following ;—

Her Highness Moharani Sornomoye C.I.of Cossimbazar ; His Highness Maharaja Beerchand Dev Burmon Manikko Bahadur of Agurtolah ; Raja Rash behary sing of Jhoria in Manbhoom ; Raja Jogendra narayan Roy Bahadur of Lalgola, Moorshidabad ; Kumar Rajendra narayan Roy Bahadur of Joydevpur, Dacca; Roy Seetab chand Naha Bahadur, of Azimgunge ; Baboo Amrita narayan Acharjya chowdhury Zaminder of Mooktagacha in Mymonsing ; Babu Lalit mohon Sing Roy, Zaminder of chukdighi in Burdwan; Babu Brojendra Cumar Seal, District Judge of Bankura; and Babu Horo Gobind Sen, Zaminder of Sachar in Tipperah.

Rajendra Lal Biswas
*The Publisher.*

# সূচীপত্র।

## চিত্রপট নির্ঘণ্ট

মহারাজ্ঞী

# ভিক্‌টোরিয়া চরিত।

## প্রথম পরিচ্ছেদ।



### বাল্যাবস্থা।

তৃতীয় জর্জ্জের চতুর্থ পুত্র এডওয়ার্ড ১৭৬৭ খৃষ্টাব্দের ২ রা নভেম্বর জন্ম গ্রহণ করেন। ডাক্তার ফিসার যিনি পরে সেলিস্‌-বেরিস বিশপ্‌ হইয়াছিলেন, তিনিই ইহার শিক্ষকতা কার্য্যে নিযুক্ত হন। * ১৭৯৯ খৃষ্টাব্দে এডওয়ার্ড কেণ্ট ও ষ্ট্র্যাথারণের ডিউক এবং ডবলিনের আরল্‌ উপাধি প্রাপ্ত হন। † ১৮১৮ খৃষ্টাব্দের ১১ই জুলাই স্যাক্সকোবার্গের ডিউকের ভিক্টোরিয়া লুইসি মেরিয়া নাম্নী বিধবা ভগ্নীর সহিত পরিণয় সূত্রে বদ্ধ হন। রাজপুত্রের বিবাহ কার্য্য অতিশয় মিতব্যয়ে সমাহিত হয়, এই শুভ পরিণয়োৎসবের জন্য পার্লিয়ামেণ্ট মহাসভা এক লক্ষ বিংশতি সহস্র মুদ্রা নির্দ্ধারণ করেন, বিবাহের পর ডিউক-পত্নীর ভরণ পোষণ নির্ব্বাহার্থ ষষ্টি সহস্র মুদ্রা নির্দ্দিষ্ট হয়।

---

* Life of the *Duke of Kent*.

† *Grotous* Biographical Dictionary.

রাজপুত্র এডওয়ার্ড বাল্যকাল হইতেই অর্থ কষ্টে পতিত হন। তাঁহাকে অমিতব্যয়ী জ্ঞানে তাঁহার পূজ্যপাদ পিতা তাঁহার আর্থিক কষ্ট বিষয়ে করুণ দৃষ্টিপাত করিতে নিতান্ত কৃপণতা প্রকাশ করিতেন। ১৮১০ খৃষ্টাব্দে তৃতীয় জর্জ্জের জ্যেষ্ঠ পুত্র যৌবরাজ্যে অভিষিক্ত হইলে তিনিও সে বিষয়ে দৃষ্টিপাত করেন নাই, সুতরাং ভারতেশ্বরীর পিতাকে ক্রমশঃ ঋণ জালে জড়িভূত হইতে হইয়াছিল। কিন্তু এতাদৃশবিপন্ন দশায় পতিত হইয়াও রাজপুত্রের হৃদয়গত অতুল তেজ বিন্দুমাত্র দমিত হয় নাই. তিনি পিতা বা ভ্রাতার প্রতি বিন্দুমাত্র বীতস্পৃহ হন নাই। তিনি অটুট হৃদয়ে স্বকার্য্য সুসম্পাদনে বীর বলিয়া বীরজগতে গণ্য হইয়াছিলেন। যুদ্ধক্ষেত্রে তাঁহার শৌর্য্য বীর্য্য দর্শনে সকলে স্তম্ভিত ও মুগ্ধ হইয়াছিলেন। সেনাগণ তাঁহার প্রতি নিতান্ত অনুরক্ত ছিল এবং তিনিও তাঁহাদিগকে পুত্র নির্ব্বিশেষে স্নেহ ও যত্ন করিতেন, তাহাদের উন্নতি কামনা তাঁহার জীবনের প্রধান লক্ষ্য ছিল।

বিবাহের পর রাজপুত্র কোথায় পতিগত প্রাণা পত্নীর সহবাসে সুখী হইবেন, না তাঁহাকে আবার ঋণের মুর্ম্মুর দাহনে দগ্ধ হইতে হইল। তিনি পুনরায় তাঁহার প্রাণাপেক্ষা প্রিয় জন্মভূমি ত্যাগ করিয়া, তাঁহার সহধর্ম্মিণীর পূর্ব্বস্বামী হইতে প্রাপ্ত "অমরবেচের" রাজ প্রাসাদে অবস্থান করিতে লাগিলেন। এই সময় তাঁহার প্রাণাধিকা পত্নী গর্ভবতী হইলেন, ক্রমে সপ্তম মাস অতীত হইলে রাজপুত্র তাঁহাকে ইংলণ্ডে প্রসবার্থ লইয়া যাইবার জন্য বিশেষ যত্নবান হইলেন, কেন না এই সময়ে ইংলণ্ডের বৃদ্ধ ভূপতি—তৃতীয় জর্জ্জের পুত্রগণ নিঃসন্তান বশতঃ তাঁহার ঔরস জাত সন্তানের রাজ্যলাভের বিশেষ সম্ভাবনা ছিল, সুতরাং ইংলণ্ডের দেশাচার অনুসারে রাজবংশে ও ইংলণ্ড ভূমিতে জন্মগ্রহণ না করিলে যখন তাঁহার সিংহাসন প্রাপ্ত হইবার উপায় নাই, তখন যে ডিউক পত্নীর ইংলণ্ডে প্রসব-

হওয়া নিতান্ত বিধেয় তাহাতে সন্দেহ কি? কিন্তু এ সময়ে ডিউকের হস্তে এমন অর্থ ছিল না যাহাতে তিনি সসত্ত্বা ডাচেস্‌কে ইংলণ্ডে নিরাপদে প্রসবার্থ লইয়া যাইতে পারেন। তিনি আশান্বিত প্রাণে ইংলণ্ডের রাজ দরবারে অর্থ সাহায্য প্রার্থনা করেন, কিন্তু দুর্ভাগ্য বশতঃ তাঁহার প্রার্থনা পূর্ণ হয় নাই। যাঁহারা ইচ্ছা করিলে দুশ্চিন্তা নিপীড়িত রাজ পুত্রকে উপস্থিত বিপদ হইতে অনায়াসে উদ্ধার করিতে পারিতেন, তাঁহারা বিন্দুমাত্র চেষ্টা করেন নাই। পরিশেষে তাঁহার কতিপয় প্রকৃত বন্ধু তাঁহাকে এই আশু বিপদ হইতে উদ্ধার করেন। বস্তুতঃ যৌবরাজ্যাভিষিক্ত চতুর্থ জর্জ্জ, কেণ্টের ডিউকের এরূপ বিপদের সময় কৃপাদৃষ্টি না করিয়া বরং বিপরীতাচরণ ও বিপগ্রস্ত করিবার চেষ্টা করিয়া নিতান্ত নিষ্ঠুরতার কার্য্য করিয়াছিলেন। †

১৮১৯ খৃষ্টাব্দের ২৪ শে মে কেসিংটন প্যালেসে শুভদিনে শুভ-ক্ষণে এই দম্পতি যুগলের একটী রূপবতী কন্যা ভূমিষ্ঠ হন,—ইনিই আমাদের ক্ষণজন্মা মহারাণী আলেকজেণ্ড্রিনা ভিক্টোরিয়া। ২৯ শে জুন ইংলণ্ডের প্রথানুসারে সেলিশবেরির ধর্ম্মযাজক দ্বারা উপদিষ্ট হইয়া কেসিংটনের ধর্ম্মমন্দিরে মহারাণীর পিতা ও মাতা রাজকুমারী ভিক্টোরিয়ার জন্ম উপলক্ষে ঈশ্বরোপাসনা করেন।

কন্যাটী পিতা মাতার যে কত আদরের ধন ছিলেন তাহা বলা বাহুল্য। ডিউকের বিবাহ হেতু ব্যয় বাহুল্য হওয়ায় তাঁহার অর্থের আরও অসচ্ছলতা হইয়াছিল। তিনি ভয়ঙ্কর রূপে ঋণজালে জড়িভূত হইয়া এবং ঋণ পরিশোধের উপায় অবলম্বনে নানারূপে বিড়ম্বিত ও জ্যেষ্ঠ ভ্রাতা দ্বারা নিগ্রহিত হইয়া অত্যন্ত মনোকষ্ট পাইয়াছিলেন, কিন্তু কন্যার পবিত্র মুখারবিন্দ অবলোকনে তাঁহার

† Dukes and Duchesses of the family of George III. Vol II Page 232.

হৃদয় হইতে সে সকল ক্লেশ অনেক পরিমাণে অপসৃত হইয়াছিল, তিনি যেন পৃথিবীতে নূতন সংসার পাইয়াছিলেন, তাঁহার দেহে যেন নবজীবনের আবির্ভাব হইয়াছিল।

২৪ শে ডিসেম্বর মহারাণীর পিতা তাঁহার প্রাণাধিক দুহিতার রুশ-সম্রাটের নামানুসারে আলেকজেণ্ড্রিনা নাম করণ করেন। তাঁহার নাম "জর্জ্জিয়ানা" রাখিবার প্রস্তাব হয় কিন্তু ডিউক প্রথমেই "আলেকজেণ্ড্রিনা" নাম রাখিবার কল্পনা করায় তাহাই স্থায়ী করিবার নিমিত্ত নির্ব্বন্ধ প্রকাশ করিয়াছিলেন। এবং তাঁহার সে অভিলাষ পূর্ণ হয়।

এডওয়ার্ড ডিউক অভ কেণ্ট, তাঁহার স্ত্রীর শারীরিক স্বাস্থ্যের উন্নতির জন্য সিডমাউথের উলব্রুক কটেজে বাস করিবার স্থির করিলেন, এবং ১৮১৯ খৃষ্টাব্দের ২৯ শে ডিসেম্বর তথায় উপনীত হইলেন। সেই দিবসই তথায় একটী লোমহর্ষণ ব্যাপার সংঘটিত হয়। একটী যুবক কতকগুলি পক্ষীকে লক্ষ্য করিয়া গুলি করে, কিন্তু দৈবঘটনা বশতঃ গুলি জানালা ভাঙ্গিয়া একটী গৃহমধ্য দিয়া চলিয়া যায়, বালিকা ভিক্টোরিয়া তখন সেই কক্ষমধ্যে ধাত্রীক্রোড়ে ছিলেন। গুলিটী বালিকার মস্তকের অতি নিকট দিয়া যায়। কিন্তু ঈশ্বর তাঁহার অসীম দয়া প্রভাবে সে দিন আমাদের মহারাণীকে রক্ষা করেন।

সেই অদূরদর্শী বালকটীকে তৎক্ষণাৎ ধরিয়া আনা হয়, কিন্তু এডওয়ার্ড তাঁহার অসীম ক্ষমাগুণে তাহাকে মার্জ্জনা করিয়াছিলেন।†

মহারাণীর পিতা যে কত সোহাগে, কত যত্নে কন্যাটীকে লালন পালন করিতেন, তাহা বলা যায় না, তাঁহার কন্যাগত প্রাণ ছিল,—তিনি মধ্যে মধ্যে আত্মীয় বন্ধু বান্ধবগণকে কন্যাটীকে দেখাইয়া

† The Life the Duke of Kent. Page 291.

বলিতেন "আমার এটীকে কেহ তাচ্ছিল্য করিওনা, ইনিই ভবিষ্যতে ইংলণ্ডের অধিশ্বরী হইবেন।" কিন্তু অধিক কাল তাঁহাকে এ সুখ ভোগ করিতে হয় নাই, অতি অল্প দিনের মধ্যেই তিনি কন্যাটীকে পিতৃস্নেহাস্বাদনের পরম প্রীতিকর সুখ হইতে চিরদিনের জন্য বঞ্চিত করিলেন, পতি শোকাতুরা পত্নী ও অবলা বালিকাকে রাখিয়া ১৮২০ খ্রীষ্টাব্দের ২০ শে জানুয়ারিতে উলব্রুক্ কটেজে কালের করালকবলে আত্মসমর্পণ করিলেন। এই দুর্ঘটনার সপ্তাহমধ্যে বৃদ্ধ ভূপতি তৃতীয় জর্জ্জ পরলোকগত সন্তানের অনুসরণ করিলেন। তাঁহার মৃত্যুতে তদীয় জ্যেষ্ঠ পুত্র, যিনি এই দশ বৎসরকাল যৌবরাজ্যে অভিষিক্ত হইয়া রাজকার্য্য চালাইতেছিলেন, তিনিই ইংলণ্ডের অধীশ্বর হইলেন।

রাজপুত্র এডওয়ার্ড দেখিতে সুন্দর, দীর্ঘ এবং বীরাকৃতি পুরুষ ছিলেন, ইংলণ্ডের এবং অপরাপর দেশের অধিকাংশ লোক তাঁহাকে ভক্তি করিতেন,—মনে মনে ভাল বাসিতেন। যখন রাজপুত্র এডওয়ার্ডের শবদেহ সমাধিস্থ করিতে উইনৃডসরে লইয়া যাওয়া হয়, তখন যে সকল স্থান দিয়া সেই প্রাণশূন্য কায়া লইয়া যাওয়া হইয়াছিল, সেই সকল স্থানের লোকেরা সেই মৃত মহাত্মার সম্মানার্থ আপনাপন কাজ কর্ম্ম বন্ধ করিয়াছিল এবং ধর্ম্মমন্দির হইতে শোক সূচক ঘণ্টা ধ্বনিত হইয়াছিল। এই সর্ব্বজন প্রিয় উইকের মৃতদেহ ১২ ই ফেব্রুয়ারি মহাসমারোহ সহকারে উইনৃডসরের সেণ্ট জর্জ্জ সমাধিক্ষেত্রে সমাধিস্থ হয়।

১৮ ই ফেব্রুয়ারি লর্ড সভা ডিউক পত্নীকে তাঁহাদের আন্তরিক সহানুভূতি জ্ঞাপক সান্ত্বনা সূচক পত্র প্রেরণ করেন, তাহাতে স্পষ্টাক্ষরে তাঁহার অসীম পতিনিষ্ঠার ভূয়সী প্রশংসা করা হইয়াছিল।

এডওয়ার্ডের অকাল মৃত্যুতে তাঁহার পত্নী ভিক্টোরিয়া লুইসি মেরিয়া শোকে অভিভূতা হইয়াছিলেন, তদুপরে কাহার তত্ত্বাবধানে

বালিকা কন্যাটী প্রতিপালিতা ও শিক্ষিতা হইবে, তাহা ভাবিয়া আকুল হইয়াছিলেন। কোবার্গের লিওপল্ড,লুইসি ভিক্টোরিয়ার ভ্রাতা এই শোচনীয় ঘটনার সময় স্কটলাণ্ডে ছিলেন। তিনি এই নিদারুণ সংবাদ পাইবামাত্র তথা হইতে সিড্‌মাউথ অর্থাৎ যেখানে ডিউক অভ কেণ্টের মৃত্যু হয়,তথায় আসিলেন; এবং নানা প্রকারে শোকসন্তপ্তা ভগ্নীকে সান্ত্বনা করিয়া, অতি যত্ন ও আহ্লাদ সহকারে ভগ্নীপুত্রী প্রিন্সেস্ ভিক্টোরিয়াকে প্রকৃত পিতৃ স্নেহে লালন পালন করিতে লাগিলেন।†

এই শোচনীয় ঘটনার অব্যবহিত পরে রাজকুমারী ভিক্টোরিয়া তদীয় মাতা সহ লণ্ডনের কেন্সিংটন প্রাসাদে অবস্থিতি করিতে লাগিলেন; এবং তথায় তাঁহার মাতুলের তত্ত্বাবধানে ও বুদ্ধিমতী জননীর যত্নে দিনে দিনে বৰ্দ্ধিতা হইতে লাগিলেন। বাল্যকালে ব্যারনেস্ লেহজেন তাঁহার রক্ষয়িত্রী নিযুক্তা হইয়াছিলেন, তিনি রাজকুমারীকে যারপর নাই স্নেহ করিতেন এবং অপত্য নির্ব্বিশেষে সদা সাবধানে রাখিতেন।

কোবার্গ রাজ পরিবারের সকলেই বালিকাটীকে ভালবাসিতেন ও বিশেষ যত্ন করিতেন। মে মাসে প্রিন্সেস্ ভিক্টোরিয়ার জন্ম বলিয়া সকলে তাঁহাকে আহ্লাদ করিয়া "মে ফ্লাওয়ার" অর্থাৎ "মে মাসের পুষ্প" বলিতেন। বস্তুতঃ সেই বালিকার তৎকালীন সুন্দর প্রফুল্ল বদন চন্দ্রিমা, প্রস্ফুট পুষ্পের ন্যায়ই ছিল। এই বালিকার কোমল করে যে সুবিস্তৃত ব্রিটিস রাজ্যের শাসন দণ্ড অর্পিত হইবে, তাহা তখন কেহ জানিত না, কিন্তু তথাপি তাঁহার সহিত স্যাক্সকোবার্গের কোন রাজপুত্রের বিবাহ হয়, এই ইচ্ছা তখন হইতেই উক্ত রাজ পারিবারিক সকলেরই হইয়াছিল।

† Martin's Life of the prince consort Vol. 1. Page 14.

প্রিন্সেস ভিক্টোরিয়াকে অতি যত্ন সহকারে নানা ভাষা শিক্ষা দেওয়া হয়, তিনিও অতি যত্ন ও অধ্যবসায় সহকারে সে সকল ভাষা শিক্ষা করেন। ইংরাজি ও ল্যাটিন ভাষায় তিনি বিশেষ ব্যুৎপত্তি লাভ করিয়াছিলেন। বাল্যাবস্থা হইতেই প্রিন্সেস্ ভিক্টোরিয়ার উন্নত মনের নিদর্শন পাওয়া যায়। অহঙ্কার কাহাকে বলে তাহা তিনি কখন জানিতেন না। রাগ তাঁহার হৃদয়ে ক্ষণকালের জন্যও আধিপত্য বিস্তার করিতে পারে নাই। অধিক কি, তিনি দাস দাসীদিগেরও প্রতি কখন রাগ প্রকাশ করেন নাই। দয়া, মায়া, সরলতা প্রভৃতি রমণী-স্বভাব-সুলভ গুণ নিচয়, যেন অবিরত তাঁহার বদন প্রান্তরে বিভাসিত হইত।

১৮২৯ খৃষ্টাব্দে চতুর্থ জর্জ্জ বালক বালিকাদিগের একটী বল (Ball) দেন। তাহাতে আমাদিগের মহারাণী উপস্থিত ছিলেন। তখন তাঁহার বয়ঃক্রম একাদশ বৎসর মাত্র। কিন্তু তাঁহার সেই বালিকা বয়সের সরলতাময়ী মূর্ত্তি দর্শনে দর্শকবৃন্দমাত্রেই প্রীত হইয়াছিলেন।†

১৮৩০ খৃষ্টাব্দে নিঃসন্তান চতুর্থ জর্জ্জের মৃত্যুতে তাঁহার কনিষ্ঠ ভ্রাতা চতুর্থ উইলিয়েম রাজ্যাভিষিক্ত হন, এই সময় হইতে বালিকা ভিক্টোরিয়া একটু আধটু করিয়া দিনে দিনে সকলের নিকট পরিচিতা হইতে লাগিলেন। ১৮৩১ খ্রীষ্টাব্দে তাঁহার জ্যেষ্ঠতাতঃ উইলিয়েম দি ফোর্থের একটি ড্রয়িংরূম হইয়াছিল, তাহাতে প্রিন্সেস ভিক্টোরিয়া নিমন্ত্রিত হন, সম্ভবতঃ এই তাঁহার প্রথম ড্রয়িংরূমে আগমন।‡

† সাধারণের মহারাণীর সহিত উইলিয়েম, জর্জ্জ, লিওপল্ড প্রভৃতি রাজাদিগের সহিত সম্বন্ধ বুঝিবার সুবিধার জন্য অপর পৃষ্ঠায় সম্বন্ধ নির্ণয় পত্র দেওয়া গেল।

‡ The Greville's Memoirs Vol. II. Page 119.

যে দিবস মহারাণীর পিতার বিবাহ হয়, সেই দিনই তাঁহার জ্যেষ্ঠতাতের বিবাহ হইয়াছিল। তাঁহার যথা সময়ে দুইটী কন্যাও হয়, কিন্তু তাঁহারা অতি শৈশবাবস্থাতেই মৃত্যু গ্রাসে পতিত হন। যদিও কন্যাদ্বয় শৈশব কালেই ইহলোক ত্যাগ করেন, তথাপি ভিক্টোরিয়ার জেঠাই মাতা অল্প বয়স্কা বলিয়া তাঁহার সন্তানাদি হইবার সম্ভাবনা ছিল, এবং এই জন্যই উইলিয়েম দি ফোর্থের মৃত্যুর পর কে যে সুবিস্তৃত ইংরাজ রাজ্যের অধীশ্বর হইবেন, তদ্বিষয়ে ঘোরতর সন্দেহ ছিল। *

প্রিন্সেস ভিক্টোরিয়ার যে ইংলণ্ডের সিংহাসন পাইবার বিশেষ সম্ভাবনা ছিল, এ কথা তিনি বাল্যাবস্থায় জানিতেন না। এ সুসংবাদ তাঁহাকে কেহ দেয় নাই, এবং সুখ সৌভাগ্যের নিশ্চিত আশা জন্মিয়া পাছে বিদ্যানুশীলনে ঔদাসীন্য জন্মে এই জন্য কাহাকেও সে সংবাদ দিতে দেওয়া হইত না। মহারাণী যাহাতে সে বিষয়ে সম্পূর্ণ অনভিজ্ঞা থাকেন, ইহাই তাঁহার মাতা, মাতুল প্রভৃতি কর্ত্তৃপক্ষদিগের একান্ত অভিপ্রেত ছিল। দাস দাসীদিগের নিকট হইতে এরূপ নিস্তব্ধতা প্রত্যাশা করা বড়ই কঠিন, কিন্তু তাহারাও ঘুণাক্ষরে এ সংবাদ মহারাণীর কর্ণগোচর করিতে সাহস পায় নাই; তথাপি তিনি যেন একথা জানিতেন, আকাশের কোন পাখি যেন উড়িয়া গিয়া সেই বালিকার ক্ষুদ্র হৃদয়ে এ কথার মৃদু আভাস দিয়াছিল।

যখন প্রিন্সেস্ ভিক্টোরিয়া বালিকা, যখন তাঁহার বয়স দ্বাদশ বৎসর মাত্র, তখন ব্যারনেস লেহজেন মহারাণীর মাতার অনুমতি ও অনুমোদন অনুসারে ইংলণ্ডের সিংহাসনের সহিত তঁহার কতদূর নিকট সম্বন্ধ তাহা জ্ঞাত করেন। সেই বালিকা,—সেই দ্বাদশ

* Lockhart's Life of Scott Vol IX Page 242.

# বংশাবলীর সম্বন্ধ নির্ণয়।



বর্ষীয়া বালিকা সেই সংবাদ শ্রবণে কি উত্তর দিয়াছিলেন তাহা শ্রবণ করিলে প্রাণ পুলকে পুর্ণ হয়, ঈশ্বর যে সেই বালিকা হৃদয়ে কি অগাধ বুদ্ধি বিবেচনা অকাতরে ঢালিয়া দিয়াছিলেন, তাহা বেশ বুঝিতে পারা যায়।

সেই দ্বাদশ বর্ষীয়া প্রিন্সেস ভিক্টোরিয়া গম্ভীর ভাবে বলিয়াছিলেন—"অনেকে হয় ত এ সংবাদ শ্রবণে আনন্দে উন্মত্ত ও অধীর হইতে পারেন, কিন্তু তাঁহারা জানেন না যে সিংহাসনাধিকারের সুখ সম্ভোগ অপেক্ষা দায়িত্ব কত অধিক।" এই বলিয়া আপন দক্ষিণ হস্তের তর্জ্জনী উত্তোলন করিয়া বলিয়াছিলেন—"কিন্তু আমি ভাল শাসন কর্ত্রী হইব।"

ব্যারনেস লেহজেন সেই বলিকা হৃদয়ের গভীরতা পরীক্ষা করিতে বলিয়াছিলেন—"কিন্তু আপনার জেঠাই মাতা বর্ত্তমান, তাঁহার বয়সও অধিক নয়, তাঁহার যদ্যপি সন্তানাদি হয়, তাহা হইলে আপনার সিংহাসনাধিরোহণের আশা বিফল হইবে।" মহারাণী ইহার উত্তরে বলিয়াছিলেন "আমি ইহাতে বিন্দুমাত্র দুঃখিত নহি, জেঠাইমা (এডিলেড) অত্যন্ত ছেলে ভালবাসেন,—আমার প্রতি তাঁহার অসীম ভালবাসাই তাহার জ্বলন্ত নিদর্শন। তাঁহার সন্তানাদি হয় ইহা আমার নিতান্ত অভিপ্রেত।" †

রাণী এডিলেডের দ্বিতীয় কন্যাটীর মৃত্যুর পর তিনি মহারাণীর মাতাকে যে পত্র লিখিয়াছিলেন, তাহা এইরূপ;—"আমার আর সন্তানাদি নাই, তোমার আছে,—তোমার ও যে আমারও সে।" ইহাতে প্রকাশ পায় যে তিনি প্রকৃতই প্রিন্সেস ভিক্টোরিয়াকে ভালবাসিতেন, বস্তুতঃ বালিকা ভিক্টোরিয়া ভালবাসারই পাত্রী ছিলেন।

† Letter from the Baroness Lehzen (the Princess's Governess) to Her Majesty (2nd December 1867).

# দ্বিতীয় পরিচ্ছেদ।

## যৌবন।

১৮৩১ খৃষ্টাব্দে ভারতেশ্বরীর শরীর অল্প অসুস্থ হওয়ায় তিনি মাতার সহিত কিয়ৎ দিবসের জন্য "ওয়াইট" দ্বীপের স্বাস্থ্যকর জল বায়ু সেবনে গমন করেন। এই সময়ে রাজসম্মতিক্রমে তাঁহার মাতার ও তাঁহার ভরণ পোষণ এবং বিদ্যাশিক্ষা ব্যয় নির্ব্বাহার্থ বার্ষিক বৃত্তি বর্দ্ধিত হয়। পূর্ব্বে যাহা এক লক্ষ বিংশতি-সহস্র মুদ্রা ছিল, এক্ষণে তাহা দুইলক্ষ বিংশতি সহস্র টাকায় পরিণত হইল।

১৮৩২ খৃষ্টাব্দের অক্টোবর মাসে ভারতেশ্বরী তাঁহার মাতার সহিত ইংলণ্ড ও ওয়েলসের প্রধান প্রধান স্থান সকলের প্রাকৃতিক সৌন্দর্য্য সন্দর্শন করিতে গমন করেন। তাঁহারা যে যে স্থানে গিয়াছিলেন, সেই সেই স্থানের লোকেরা তাহাদিগকে যথেষ্ট ভক্তি ও সম্মান প্রদর্শন করিয়াছিলেন।

১৮৩৩ খৃষ্টাব্দের ৮ই সেপ্টেম্বর সাউথ্যামটনে একটী জলাশয় স্তম্ভ প্রতিষ্ঠিত হয়, প্রতিষ্ঠা কালে তথায় প্রায় বিংশতি সহস্র লোকের সমাগম হইয়াছিল। আমাদের মাননীয়া ভারতেশ্বরী তাঁহার মাতাসহ তথায় উপস্থিত হইলে মিউনিশিপাল কর্ম্মচারীদিগের প্রতিনিধি তাঁহাদিগের ভাবী অধীশ্বরীকে সম্ভ্রমের সহিত অভ্যর্থনা ও অভিনন্দন পত্র প্রদান করেন। ভারতেশ্বরীর মাতা অতীব প্রীতি সহকারে উক্ত স্তম্ভটীর "রয়েল পিয়ার" নাম করণ করেন। কার্য্য সমাপনান্তে রাজকুমারী ভিক্টোরিয়া "কাউইতে" প্রত্যাবর্ত্তন করেন। তাঁহাদিগের সম্মানার্থ উক্ত স্তম্ভে সেই রজনীতে আতসবাজী পোড়ান হয়।

২৪ শে মে "ওয়েষ্ট মিনিষ্টার এবিতে' রাজকীয় সঙ্গীতোৎসব হয়। ইহাতে ভারতেশ্বরী, তাঁহার মাতা ও জ্যেষ্ঠতাত রাজা উইলিয়মের সহিত উপস্থিত হইয়াছিলেন। আপন জন্মোৎসবের দিন সত্ত্বেও ভারতেশ্বরী এরূপ শুভকার্য্যে যোগদান করিতে ক্রটী করেন নাই।

১৮৩৫ খ্রীষ্টাব্দের ২১ শে সেপ্টম্বর, প্রিন্সেস ভিক্টোরিয়া তাঁহার মাতার সহিত বার্গলিতে (Burghley) গিয়াছিলেন। তথায় তাঁহাকে দেখিবার জন্য সকলেই আগ্রহাতিশয় প্রকাশ করিয়াছিল,—পথ লোকে লোকারণ্য হইয়াছিল।

২৭ শে তারিখে তথায় একটী মহাভোজ দেওয়া হয়, তাহাতে প্রায় তিন শত প্রধান প্রধান লোকের সমাগম হইয়াছিল। লর্ড এক্সেটর (Lord Exeter) এবং প্রিন্সেস ভিক্টোরিয়া 'বলের" কার্য্যারম্ভ সূত্রপাত করেন। মহারাণী পরিশেষে নৃত্য দ্বারা দর্শক বৃন্দকে সাতিশয় পরিতুষ্ট করিয়াছিলেন। পর দিন প্রাতর্ভোজের পর তাঁহারা হল্‌কহ্যাম (Holkham) অভিমুখে যাত্রা করেন। *

১৮৩৬ খৃষ্টাব্দে আমাদিগের মহারাণীর, উইলিয়েম দি ফোর্থের উত্তরাধিকারিণী হইবার আর বিন্দুমাত্র সন্দেহ রহিল না। সকলের মুখেই এ বিষয়ের আন্দোলন হইতে লাগিল; এবং সাধারণ প্রজামাত্রেই জানিল যে, তৎকালিন বর্ত্তমান রাজার মৃত্যুর পর প্রিন্সেস ভিক্টোরিয়াই তাঁহাদের রাজ্ঞী হইবেন। এই সংবাদে অতি অল্প দিন মধ্যেই অনেকে মহারাণীর পাণিগ্রহণ আশায় সচেষ্ট ও উৎকণ্ঠিত হইলেন। বলা বাহুল্য যে তখন মহারাণীর বয়ক্রম অষ্টাদশ বৎসর মাত্র।

এই খৃষ্টাব্দে রাজা উইলিয়েম দি ফোর্থের একটী উৎসবে,

* Greville's Memoirs Vol. III. Page 316.

সাধারণকে মহা উৎসাহে প্রিন্সেস ভিক্টোরিয়ার স্বাস্থ্যোদ্দেশে সুরা-পান করান হয়। রাজা উইলিয়েম প্রিন্সেস আগষ্টার স্বাস্থ্যোদ্দেশ করিয়া সুরাপাণের পর, প্রিন্সেস ভিক্টোরিয়াকে আত্মীয়তা ও প্রশংসা সূচক গুটীকত কথা বলিয়া, অভ্যাগত ব্যক্তিদিগকে বলিয়াছিলেন—"রাজপরিবারের সর্ব্ব জ্যেষ্ঠার স্বাস্থ্যোদ্দেশে সুরাপাণ করা হইল, এখন সর্ব্ব কনিষ্ঠারও তদুদ্দেশে সুরা পাণ করা যাউক।"

মহারাণী তখন রাজার সম্মুখে উপবিষ্টা, সহসা রাশিকৃত লোকের চক্ষু তাঁহার দিকে পতিত হওয়ায়, তিনি কোন প্রকার অস্বাভাবিকতা বোধ করেন নাই। তিনি অতি মাধুর্য্য ও নম্রতা সহকারে স্বীয় মস্তক ঈষৎ নত করিয়া রাজা ও সমাগত জনমণ্ডলীকে স্বীয় সম্মাননা প্রকাশ করিয়াছিলেন। †

রাজা উইলিয়েম মহারাণীর মাতাকে ১৮৩৬ খ্রীষ্টাব্দের ১২ই আগষ্ট, উইন্ডসরে আসিতে নিমন্ত্রণ করেন, এবং অনুরোধ করেন—যে ১৩ই রাণীর জন্ম দিন এবং ২১ শে তাঁহার,—অতএব তাঁহার জন্ম দিনের উৎসব শেষ না হওয়া পর্য্যন্ত তাঁহাকে তথায় থাকিতে হইবে।—কিন্তু ১৫ই আগষ্ট মহারাণীর মাতার জন্ম দিন বলিয়া, তিনি লিখিয়াছিলেন যে "আমার জন্ম দিন উৎসবের পর ২০ শে তথায় যাইব"—ইহাতে উইলিয়েম মহা রাগ করিয়াছিলেন। ২০ শে তারিখে তাঁহারা আসিলে, রাজা উইলিয়েম অতিশয় যত্ন ও আহ্লাদ সহকারে ভিক্টোরিয়ার দুটী হস্ত ধারণ করিয়া বলিয়াছিলেন "তোমায় দেখিয়া আমি বড়ই প্রীত হইলাম, কিন্তু তুমি সতত এখানে আস না বলিয়া আমি বড় দুঃখিত।" এই কথা বলিয়া ভিক্টোরিয়ার মাতার দিকে ফিরিয়া কতকগুলি তীব্র বাক্য প্রয়োগ করিয়াছিলেন। ডাচেস্ অভ কেণ্ট ভিক্টোরিয়াকে সতত

† Greville's Memoirs Vol. III. Page 364.

রাজার নিকট যাইতে দিতেন না বলিয়াই যে তিনি রাগ করিয়াছিলেন, এবং অধীর ভাবে তাঁহার প্রতি কটুবাক্য প্রয়োগ করিয়াছিলেন, তাহাতে সন্দেহ নাই। তিনি এ কথা তাঁহার জন্ম দিনের উৎসবভোজের সময় স্পষ্টই প্রকাশ করেন। সে দিনও তিনি প্রিন্সেস্ ভিক্টোরিয়ার প্রতি তাঁহার অসীম স্নেহভাব প্রকাশ করিয়া তাঁহার মাতার প্রতি এত তীব্রোক্তি প্রয়োগ করেন, যে উপস্থিত ব্যক্তিমাত্রেই তৎশ্রবণে স্তম্ভিত হইয়াছিলেন। মহারাণীর কোমল হৃদয়ে মাতৃ-নিন্দা, মাতৃতিরস্কার সহ্য হয় নাই, তিনি সর্ব্বসমক্ষে আকুল ভাবে রোদন করিয়াছিলেন। *

মহারাণীর মাতা একটী কথাও বলেন নাই,—নিস্পন্দভাবে উপবিষ্টা ছিলেন। বস্তুতঃ এ কার্য্যের জন্য আমরা মহারাণীর মাতাকে দোষ দিতে পারি না। পুত্রের প্রতি মাতার যত স্নেহ, তত আর কাহারও নহে,—তাই তিনি রাজার বা কাহারও নিকট নিশ্চিন্ত মনে তাঁহার স্নেহাধার কন্যাকে ছাড়িয়া দিতে পারিতেন না। তাঁহার মন সতত ভিক্টোরিয়ার অমঙ্গল ভাবিত। যিনি ইংলণ্ডের ভাবি অধীশ্বরী, তাঁহার জীবন যে পদে পদে কত বিপদসঙ্কুল তাহা তিনি বিলক্ষণ অবগত ছিলেন।

পাঠক বোধ হয় অবগত আছেন, যে স্যাক্সকোবার্গের রাজা লিওপল্ড-ও তাহার পরিবারবর্গের সকলেরই বহুদিবসাবধি ইচ্ছা, যে প্রিন্সস ভিক্টোরিয়ার সহিত তাঁহার মাতুল পুত্রের † (ফ্রান্সিস্

---

* A Journal of the Reign of King William IV. by Greville Vol. III. Page 368.

† জর্জ্জ দি থার্ডের পাঁচ পুত্র, তাঁহার প্রথম পুত্র জর্জ্জ দি ফোর্থের একটি মাত্র কন্যা ছিলেন, তাঁহার নাম সারলটী। স্যাক্সকোবার্গের লিওপল্ডের সহিত তাঁহার বিবাহ হয়, কিন্তু সন্তানাদি হয় নাই। লিওপল্ডের ভ্রাতুষ্পুত্র এলবার্টের সহিত মহারাণী ভিক্টোরিয়ার বিবাহ হয়। জর্জ্জ দি থার্ডের

চার্লস্ আগষ্টাস্ এলবার্ট এমানুয়েল ) বিবাহ হয়। কিন্তু ভিক্টোরিয়ার অনভিমতে ত এ বিবাহ হইতে পারে না, সুতরাং কিসে উভয়ের আলাপ হইবে, কিসে পরস্পরে পরস্পরের প্রণয় ভাজন হইবেন, ইহারই সদ্‌যুক্তি করিতে লিওপল্ড ও তাঁহার ভ্রাতা (প্রিন্স এলবার্টের পিতা) নিযুক্ত হইলেন। এই সময়ে মহারাণীর মাতা কোবার্গের ডিউক ও তাঁহার পুত্রদ্বয়কে কেসিংটন প্যালেসে আসিবার নিমন্ত্রণ করিলেন। ইহাই তাঁহাদের আলাপ ও পরিচয়ের প্রথম সুযোগ। কিন্তু এ নিমন্ত্রণের গুহ্য উদ্দেশ্য ভিক্টোরিয়া বা এলবার্ট কাহারও নিকট প্রকাশ করা হইল না। * তাঁহাদিগের মানসিক তরল স্রোতকে ইচ্ছামত প্রবাহিত করিবার প্রশস্ত উপায় দেওয়া হইল। পরের ইচ্ছায় যে প্রণয় হয় না, তাহা তাঁহারা বিলক্ষণ জানিতেন, সেই জন্যই এই অভিনব নিঃস্বার্থ উপায় অবলম্বন করা হইয়াছিল।

সেই নিমন্ত্রণানুসারে ডিউক পুত্রগণ সহ ১৮৩৬ খ্রীষ্টাব্দের মে মাসে কেসিংটন রাজ-প্রাসাদে উপস্থিত হইলেন। তথায় তাঁহারা প্রায় এক মাস অবস্থান করিয়াছিলেন। প্রিন্স এলবার্ট যদিও গুহ্য বৃত্তান্ত কতকটা বুঝিতে পারিয়াছিলেন বটে, তথাপি তিনি সে আশাকে হৃদয় মধ্যে স্থান দেন নাই। প্রিন্সেস্ ভিক্টোরিয়া যে তাঁহাকে বিবাহ করিবেন, ভালবাসিবেন, তাহা তিনি সহসা বিশ্বাস করিতে পারেন নাই।

কেসিংটন হইতে প্রিন্স এলবার্ট প্রভৃতির প্রত্যাবর্ত্তনের অব্যবহিত পরেই, রাজা লিওপল্ড প্রিন্সেস ভিক্টোরিয়াকে তাঁহার মানসিক

চতুর্থ পুত্র এডওয়ার্ডের একমাত্র কন্যা আলেকজেণ্ড্রিনা ভিক্টোরিয়া। আবার ভিক্টোরিয়ার মাতা রাজা লিওপল্‌ডের সহোদরা ভগ্নী।—সম্বন্ধ নির্ণয় পত্র দেখিলে বুঝিতে পারিবেন।

* Memorabilia from Baron Stockmar's Papers.

ভাব পত্র দ্বারা জ্ঞাত করেন। মহারাণী তাহার উত্তরে উক্ত রাজা বাহাদুরকে যাহা লিখিয়াছিলেন, তাহাতে স্পষ্টতঃ প্রকাশ পায় যে প্রিন্স এলবার্টকে তিনি মনে মনে ভালবাসিয়াছেন, এবং তাঁহাকে বিবাহ করিতে তাঁহার সম্পূর্ণ ইচ্ছা আছে।†

১৮৩৭ খৃষ্টাব্দের ২৪ শে মে, আমাদিগের মহারাণীর অষ্টাদশ বৎসর বয়ঃক্রমপূর্ণ হওয়ায় পার্লিয়ামেন্টের নূতন বিধি অনুসারে তিনি বয়োপ্রাপ্ত হইয়াছিলেন। এই উৎসব উপলক্ষে সমস্ত রাজ-কার্য্যালয়াদি বন্ধ ছিল এবং লণ্ডন মহানগরী আলোকমালায় বিভূষিত হইয়া এক অপূর্ব্ব শ্রীধারণ করিয়াছিল।

† I have only now to beg you my dearest uncle, to take care of the health of one now so dear to me, and to take him under your special protection. I hope and trust that all will go on prosperously and well on this subject now of so much importance to me

Letter of Princess Victoria to king Leopold (7th June 1836.)

## তৃতীয় পরিচ্ছেদ।

—— o ——

### সিংহাসনাধিরোহণ।

ইংলণ্ডাধিপতি ৪র্থ উইলিয়মের, মহাসভা পার্লিয়ামেণ্টের আবশ্যকীয় সংস্করণ কার্য্য সমাপন করার পর হইতেই দিনে দিনে স্বাস্থ্য ভঙ্গ হইতে লাগিল। তাঁহার সেই সুদৃঢ় মন নিস্তেজ, ও দেহ অবসন্ন হইয়া পড়িল। * অতি অল্প দিন মাত্র পীড়া ভোগের পর ১৮৩৭ খৃষ্টাব্দের ২০ শে জুন রাত্রি দুইটার পর † উইন্‌ডসরে তিনি ইহ জীবনের শেষ নিশ্বাস ত্যাগ করিলেন। এই সময়ে রাজতনয়া ভিক্টোরিয়া কেসিংটন প্রাসাদে অবস্থান করিতে ছিলেন। রাজার মৃত্যু হইবা মাত্র কেণ্টারবেরীর বিশপ, লর্ড চেম্বারলেন, এবং মার্কুইস কানিংহাম প্রভৃতি কতিপয় লোক মহারাণীকে এই নিদারুণ সংবাদ দিতে কেসিংটন প্রাসাদাভিমুখে যাত্রা করিলেন। প্রত্যুষে ৫টার সময় তাঁহারা তথায় পৌঁছিয়া রাজকুমারীর পরিচারিকাকে বলিলেন "তাঁহারা কোন বিশেষ কার্য্যানুরোধে প্রিন্সেস্ ভিক্টোরিয়ার সাক্ষাৎ কামনা করেন" কিন্তু পরিচারিকা প্রথমতঃ তাঁহার সুখ শান্তিপ্রদায়িণী নিদ্রাভঙ্গ করিতে সাহসিনী হয় নাই, তৎপরে তাঁহাদের নির্ব্বন্ধাতিশয়ে, অগত্যা তাঁহাকে জাগরীত করিতে হইয়াছিল। মহারাণী তাঁহাদের আগমনবার্ত্তা শুনিবামাত্র তৎক্ষণাৎ তাঁহাদের সহিত সাক্ষাৎ করিলেন, তখন তাঁহার পরিধান—সামান্য রাত্রি কালিন গাউন, অঙ্গে একখানি শাল এবং পদযুগলে মরক্কো

* Guizot's History of England Vol. III.

† New General Biographical Dictionary by Rev. Hugh James.

দীপার মাত্র ছিল। সেই রেশম পরিলাঞ্ছিত আলুলায়িত কেশ দাম পৃষ্ঠদেশে বিলম্বিত, মস্তক অনাবৃত—চক্ষু অশ্রুপূর্ণ। মহারাণী পূর্ব্ব হইতেই বুঝিয়াছিলেন যে সমাগত ব্যক্তিগণ তাঁহাকে তাঁহার জ্যেষ্ঠ তাতের মৃত্যুর নিদারুণ সংবাদ দিতেই আসিয়াছেন। মহারাণী অনেক কষ্টে আপন হৃদয় সংযত করিয়া স্বায়ত্তাবলম্বন করিতে সক্ষম হইয়াছিলেন। উইলিয়মের মৃত্যুতে তদীয় একমাত্র ভ্রাতষ্পুত্রী ভিক্টোরিয়ার কোমল করে সেই বিশাল রাজ্যের শাসন দণ্ড অর্পিত হইল। ‡ ২১ শে জুন বেলা একাদশ ঘটিকার সময় আমাদের পূজনীয়া মহারাজ্ঞী ভিক্টোরিয়া যৌবনের প্রারম্ভে,—পূর্ণ অষ্টাদশ বৎসর বয়ঃক্রমের সময়, কেন্সিংটন প্যালাসে—ইংলণ্ড, আয়ারল্যাণ্ড, স্কটল্যাণ্ড এবং বহুসংখ্যক দূরস্থ উপনিবেশ সমূহের রাজ্ঞী পদে মহা সমারোহে বরিতা হইলেন। কেবল মাত্র পুরুষ ভিন্ন অপর কেহ হ্যানোভারের রাজা হইতে পারিবেন না বলিয়া, তৃতীয় জর্জ্জের পঞ্চম পুত্র আরনেষ্ট—কাম্বারল্যাণ্ডের ডিউক,—হ্যানোভারের রাজা হইলেন। *

মহারাণী যে দিন সিংহাসনাধিরোহণ করেন, সে দিন রাজপ্রাসাদ লোকে লোকারণ্য হইয়াছিল; এবং সকলেই তিনি তাঁহাদিগের সহিত কিরূপ ব্যবহার করেন, তাহা জানিবার জন্য বিশেষ উৎসুক হইয়াছিলেন। একে তাঁহার অল্প বয়স, তাহাতে সাধারণের সহিত তিনি বড় একটা মিশিতেন না বলিয়া সকলেই তাঁহাকে সংসার জ্ঞানে সম্পূর্ণ অনভিজ্ঞা বলিয়া জানিতেন। কিন্তু সে দিন তাঁহার স্বাভাবিক সরলতা, অমায়িকতা ও কার্য্যতৎপরতা দর্শনে সকলেই চমৎকৃত হইয়াছিলেন, এবং সেই সকল কার্য্যের জন্য তিনি

‡ Life of william IV. Vol II.

* History of Engalnd,—by David Hume.

যতদূর সাধারণের বিস্ময় ও প্রশংশার পাত্রী হইয়া ছিলেন, তত কোন রাজা আর কখন হন নাই।

আরও আশ্চর্য্যের বিষয় যে মহারাণীর অবস্থার এরূপ আমূল পরিবর্ত্তনে, তাঁহার হৃদয়গত বিন্দুমাত্র ব্যতিক্রম ঘটে নাই—তাঁহার নবাবস্থার নূতনত্ব, বা অসীম অভাবনীয় জাঁকজমকে তাঁহার নয়ন ঝলসিত হয় নাই। বস্তুতঃ মহারাণী তাঁহার সেই অল্পবয়সে যেরূপ মানসিক অচল অটল তেজ দেখাইয়াছিলেন, সেরূপ কোন বৃদ্ধও রাজ্যাভিষেককালে দেখাইতে কৃতকার্য্য হন নাই। *

প্রথমতঃ আমাদের মহারাণী শোকসূচক আড়ম্বরশূন্য পরিধান পরিহিত হইয়া সমাগত জন মণ্ডলীকে অভিবাদন করিয়া আসন গ্রহণ করিলেন, এবং পরিস্কার স্বরে সুন্দর তেজস্বিনী ভাষায় তাঁহার রাজ্যপ্রাপ্তি সম্বন্ধীয় বক্তৃতাপাঠ করিলেন। তাঁহার সেই সুন্দর সারগর্ভ বক্তৃতা শ্রবণে সকলেই প্রীত ও চমৎকৃত হইয়াছিলেন। বক্তৃতা পাঠ সমাপ্ত হইলে লর্ড চ্যান্সেলার তাঁহাকে প্রতিজ্ঞা পত্র সাক্ষর করাইলেন। পূর্ব্ব মন্ত্রী ও প্রিভি কাউনসিলের সভ্যগণ নতজানু হইয়া সিংহাসন সম্মুখে সেই সাক্ষরিত প্রতিজ্ঞা পত্র পাঠান্তর রাজকার্য্যালয়ের শিল মোহর গুলি মহারাণীকে অর্পণ করিলেন। মহারাণী সে গুলি একবার মাত্র গ্রহণ করিয়া তৎক্ষণাৎ তাঁহাদিগকে প্রত্যর্পণ করিলেন এবং তাঁহারাও স্ব স্ব পূর্ব্ব-পদ প্রাপ্তিতে সন্তোষ ও কৃতজ্ঞতার চিহ্ন স্বরূপ নবীনা রাজ্ঞীর কর-তল চুম্বন করিলেন।

যৎকালে তাঁহার খুল্লতাত রাজবংশীয় ডিউকদ্বয় জানু পাতিয়া তাঁহার কর চুম্বন করিতেছিলেন, তখন তাঁহার প্রফুল্ল বদন কমল লজ্জাজনিত চিহ্নের বিমিশ্রনে এক অপূর্ব্ব শোভাধারণ করিয়া

* Greville's Jonrnal of the reigns of George IV and william. IV. Vol. III. Page 410.



ভারতেশ্বরীর অষ্টাদশ বর্ষ বয়ক্রমের প্রতিমূর্ত্তি

ছিল। মহারাণী তাঁহাদিগের উভয়কেই সভক্তি চুম্বন দান করিয়া, সাসেক্সের বৃদ্ধ ডিউক বার্দ্ধক্য বশতঃ তাঁহার সমীপবর্ত্তী হইতে অসমর্থ হইয়া লজ্জিত হইতেছিলেন দেখিয়া, তিনি তাঁহার সমীপ-বর্ত্তিনীহইয়া আপন আমায়িকতা ও নিরহঙ্কারিতার পরাকাষ্ঠা প্রদর্শন করিয়াছিলেন। সেই সময়ে রাশি রাশি লোক তাঁহাকে অভিবাদন ও করচুম্বন করিতেছিলেন বলিয়া তিনি অল্প ব্যস্ত হইয়াছিলেন বটে, কিন্তু কোন প্রকার চিত্ত বৈলক্ষণ্য ঘটে নাই—তখনও সেই ভাব, সেই কার্য্যতৎপরতা প্রভৃতি সমস্তই তাঁহার বদন প্রান্তরে পরিদৃশ্যমান হইতেছিল। তিনি সকল শ্রেণীর, সকল পদবীয় লোকের প্রতি সমভাবে আপন যত্ন প্রকাশ করিতে বিন্দুমাত্র ত্রুটী করেন নাই। অল্প বয়স্কা রাজ্ঞী ভিক্টোরিয়া এই গুরুতর কর্ত্তব্যকার্য্য সম্পাদন সম্বন্ধে কাহারও উপদেশ না লইয়া যেরূপ সুচারুভাবে সকল কর্ম্ম সম্পাদন করিয়াছিলেন, তাহা ভাবিলেও বিস্মিত হইতে হয়।

পরিশেষে রাজমন্ত্রীগণ মহারাজ্ঞীর রাজ্যঘোষণা করিলেন, এবং পরদিবস রাজধানীর প্রকাশ্য স্থান সমূহে মহারাণী ভিক্টো-রিয়ার রাজ্যপ্রাপ্তির ঘোষণা পত্র সসমারোহে পঠিত ও প্রচারিত হইল।

মহারাণী ২২ শে জুন হইতে পার্লিয়ামেণ্টের নবাধিবেশন পর্য্যন্ত বিশেষ প্রয়োজনীয় কার্য্যব্যতীত সাধারণ রাজকার্য্য পরিচালন করেন নাই, তাঁহার পরলোকগত জ্যেষ্ঠতাতের মৃত্যুজনিত শোকই তাহার অন্যতম কারণ এবং মহারাণী এই মর্ম্মে লর্ড এবং কমন্স্ সভায় সংবাদও প্রেরণ করিয়াছিলেন।

প্রিন্সেস্ ভিক্টোরিয়া, রাজ্ঞী হওয়ার পর ৯ইসেপ্টেম্বর প্রথম ইংলণ্ড দর্শনে বহির্গত হন, সে দিন তাহার অভ্যর্থনার জন্য বিশেষ বন্দোবস্ত ও মহা আড়ম্বর হইয়াছিল। অনেক ডিউক ডাচেস্ লর্ড লেডী প্রভৃতি

ইংলণ্ডের সমস্ত সম্ভ্রান্ত পুরুষ ও রমণীগণ তাঁহার সমভিব্যাহারে গমন করিয়াছিলেন। সে দিন পথে মহাজনতা ও প্রত্যেক আনন উৎফুল্ল দৃষ্ট হইয়াছিল। রাজমন্ত্রী ও সম্ভ্রান্ত সম্ভ্রান্ত ব্যক্তিগণ দুইশত শকট আরোহণে রাজ শকটের অনুসরণ করিয়াছিলেন। মহারাণী সে দিবস লর্ড মেয়রের সহিত আহারাদি করেন। দিবা দুই ঘটিকার সময় তাঁহারা সমারোহ সহকারে বাকিংহাম রাজ প্রাসাদ হইতে বহির্গত হইয়া সেণ্টপল কেথিড্রেল, গিলড্ হল প্রভৃতি পরিদর্শনের পর রাত্রি সার্দ্ধ অষ্ট ঘটিকার সময় প্রাসাদে প্রত্যাবর্ত্তন করেন। গিলড্হলে একখানি অভিনন্দন পত্র পঠিত হইলে মহারাণী অতি মধুর ভাষায় মধুরভাবে তাহার উত্তর দেন এবং এতদুপলক্ষে তিনি লর্ড মেয়রকে ব্যারণেট এবং দুই জন সেরিফ্‌কে নাইট উপাধী প্রদান করিয়াছিলেন।

ডিসেম্বর মাসে মহারাজ্ঞী তাঁহার মাতার বার্ষিক বৃত্তি বর্দ্ধিত করিবার জন্য পার্লিয়ামেণ্টে প্রস্তাব করিলে তাহা সকলে আগ্রহের সহিত অনুমোদন করেন এবং একশ্চেকারের প্রস্তাব অনুসারে তাহা বার্ষিক তিন লক্ষ টাকা নির্দ্ধারিত হয়।

মহারাণীর সিংহাসনাধিরোহণের প্রথম বৎসর ক্যানেডায় ভয়ানক বিদ্রোহিতা হয়,—দুই বৎসর শস্যের অবস্থা ভাল ছিল না এবং এক দল লোক যাহারা আপনাদিগকে চারটীষ্ট বলিয়া আখ্যাত করিত, তাহারা দেশে বিদ্রোহিতা ও বিশৃঙ্খলতা সংস্থাপন করিয়াছিল। শুনাযায় যে ম্যানচেষ্টারের নিকটবর্ত্তী কায়-সেলমুর নামক স্থানে ইহাদের একটী সমিতি হয়, তথায় না কি দুই লক্ষ লোক উপস্থিত হইয়াছিল। কয়েক জন রাজকর্ম্মচারী ও ইহা-দিগের দলে ছিলেন। প্রায় বিংশতি লোকের প্রাণ নাশ ও দল-কর্ত্তাদিগকে দ্বীপান্তরিত করায়, এবং আরও কতকগুলি, তন্ন্যান্য কারণে এ গোলযোগ মিটিয়া যায়।

প্রিন্সেস্ ভিক্টোরিয়ার রাণী হইবার সময় প্রিন্স এলবার্ট বন্ (Bonn) নামক স্থানে অবস্থান করিতেছিলেন। তিনি সেখান হইতে যে ইংলণ্ডের কোন সংবাদ রাখিতেন না, তাহা নহে,—বরং তথায় কোন দিন কি হইতেছে, তাহা জানিবার জন্য আগ্রহ সহকারে উৎকণ্ঠিত থাকিতেন।

প্রিন্সেস্ ভিক্টোরিয়ার রাজ্য প্রাপ্তির অব্যবহিত পরেই প্রিন্স এলবার্ট তাঁহাকে তাঁহার রাজ্যপ্রাপ্তি উপলক্ষে অতি সরল ভাবে স্বীয় আন্তরিক সহানুভূতি জ্ঞাপক একখানি পত্র লেখেন। ✝ তাহাতে তাঁহার হৃদয়গত ভাব সম্যক প্রকারে প্রকাশিত হইয়াছিল।

✝ Martin's Life of The Prince Consort Vol. I. Page 25.

# চতুর্থ পরিচ্ছেদ।

## অভিষেক।

মহারাণীর সিংহাসনাধিরোহণের পর হইতে সাধারণ হৃদয়ে তাঁহার অভিষেকোৎসব সম্বন্ধে বড়ই আগ্রহ ও ঔৎসুক্য জন্মিয়াছিল। যদিও ইতিপূর্ব্বে রাজললনার কোমল করে বৃটীশ রাজদণ্ড শোভা পাইয়াছিল বটে; কিন্তু মহারাণীর ন্যায় কোন অল্প বয়স্কা রাজ-কুলাঙ্গনা এ পর্য্যন্ত এই বিস্তৃত রাজ্যের শাসনদণ্ড-ভার প্রাপ্ত হন নাই। যাহাই হউক, নানা কারণে সাধারণ হৃদয়ে যে এই সম্বন্ধে সাহানুভুতী ও অনুরাগ উদ্দীপিত হইয়াছিল, তাহাতে সন্দেহ নাই। ১৮৩৮ খৃষ্টাব্দের ২৮ শে জুন অভিষেকোৎসব সম্পন্ন হয়। সকলেই আশান্বিত চিত্তে ঔৎসুক্য ভাবে সেই দিনের আগমন প্রতীক্ষায় ছিলেন।

২৮ শে জুন এতদুপলক্ষে মহা জনতা হইয়াছিল। যে পথ দিয়া সমারোহ গমন করিয়াছিল, সেই পথের বাতায়ন দ্বার প্রভৃতি কয়েক ঘণ্টার জন্য দর্শকদিগকে উচ্চমূল্যে ভাড়া দেওয়া হয়। সেণ্ট জেম্স ষ্ট্রীটের বাড়ীগুলি এক দিনের জন্য দুই হাজার টাকা করিয়া ভাড়া হইয়াছিল এবং প্রত্যেক লোকের বসিবার আসন, স্থান বিশেষে দশ টাকা হইতে পঞ্চাশ টাকা পর্য্যন্ত বিলি হইয়াছিল। ধন্য ইংরাজ—ধন্য তোমাদের উৎসাহ! ধন্য তোমাদের আগ্রহ!

দিবা দশ ঘটিকার পর মহারাণী বাকিংহাম প্রাসাদ হইতে

সমারোহ * সহকারে প্রকৃতি পুঞ্জের রাজভক্তি দর্শনে প্রীত হইয়া "কনষ্টিটিউসন হিল" "পিকাডিলি" "পলমল" "চেরিং ক্রস" "হোয়াইট হল" হইয়া পার্লামেন্ট ষ্ট্রীটের ভিতর দিয়া "ওয়েষ্ট মিনিষ্টার এবির" পশ্চিম দ্বারে সদলে উপনীত হইলেন।

---

* সমারোহের শ্রেণী বিভাগঃ—

১। সামরিক বাদ্যকরগণ বাদ্য করিতে করিতে অগ্রসর।

২। একদল বন্দুকধারী সুসজ্জীভূত সেনা।

৩। একদল নিস্কোসিত অসিধারী সেনা।

৪। চতুরশ্ব সংযোজিত শকটারোহণে বিদেশীয় মন্ত্রীগণ।

৫। ঐ রাজদূতগণ।

৬। একদল বন্দুকধারী সেনা।

৭। রাজমাতা ডাচেশ অভ কেন্ট চতুরশ্ব যোজিত শকট সমারূঢ়া।

৮। ডাচেশ গ্লশেষ্টার।

৯। কেম্ব্রিজের ডিউক এবং ডাচেশ।

১০। সাসেক্সের ডিউক।

১১। একদল অশ্বারোহী সেনা।

১২। দ্বাদশ খানি চতুরশ্ব সংযোজিত শকটারোহণে মহারাণীর নাবিক-গণ ও তাঁহাদের অধ্যক্ষ।

১৩। রাজবংশীয় সম্ভ্রান্ত পুরুষ ও মহিলাগণ।

১৪। একদল অশ্বারোহী সৈন্য।

১৫। একদল বন্দুকধারী সৈন্য।

১৬। অশ্বপৃষ্ঠে সামরিক কর্ম্মচারী ও এডিকং প্রভৃতি।

১৭। রাজশিকারী।

১৮। সম্ভ্রান্ত কৃষিজীবীগণ।

১৯। বনস্বামীগণ।

২০। একদল সামরিক বাদ্যকর।

২১। আটটী পিঙ্গলাভ শ্বেতবর্ণের তুরঙ্গম সংযোজিত সুন্দর রাজকীয় শকটারোহণে রাজ্ঞী ভিক্টোরিয়া।

সভাগৃহ অতি রমণীয় রূপে সজ্জিত হইয়াছিল। এই উৎসবে রাজ্যের প্রায় সমস্ত সম্ভ্রান্ত পুরুষ ও মহিলাগণ এবং রাজ্ঞীর বিদেশীয় অনেক আত্মীয় কুটুম্ব উপস্থিত ছিলেন। ইংরাজ-কুল-ললনাগণের মনোহর রূপ বিভা, ও বসন ভূষণের চাক্‌চিক্যে সভাস্থল উজ্জলিত হইয়াছিল।

যখন এই অপরূপ সভাস্থলে আমাদের প্রতিষ্ঠান্বিতা ভাগ্যবতী মহারাণী ভিক্টোরিয়া সুন্দর সুবর্ণ মণ্ডিত কারুকার্য্য সম্বলিত প্রগাঢ় লোহিত বর্ণের মক্‌মলের পরিচ্ছদ পরিহিতা হইয়া গলদেশে অর্ডার অবদি গার্টার, থিসল, বাথ, সেণ্ট পাট্রীক এবং মস্তকে সুবর্ণ কিরীট +

২২। ডিউক বক্লিউ অনুচরবর্গসহ অশ্বপৃষ্ঠে ধাবমান।

২৩। একদল পদাতিক সৈন্য।

তদ্‌পশ্চাৎ সংখ্যাতিরিক্ত শকটে লণ্ডনস্থ পুরুষ ও মহিলা ও তাহার পশ্চাতে পদব্রজে আনন্দ রোল করিতে করিতে মহাজনতা। এতদ্ভিন্ন পথের উভয় পার্শ্বে পুলিশ প্রহরা তাহাদের অধ্যক্ষগণ সহ দণ্ডায়মান ছিল। এই বহু ক্রোশ ব্যাপি সমারোহ অতি শৃঙ্খলার সহিত গমন করিয়াছিল।

+ রাজা চতুর্থ জর্জ্জের মুকুটটী অত্যন্ত ভারি বলিয়া মহারাণীর জন্য একটী নব মুকুট নির্ম্মিত হয়। মেসার্স রণ্ডেল এণ্ড ব্রিজ কোম্পানির দ্বারা ইহা অতিশয় পারিপাট্যের সহিত নির্ম্মিত হইয়াছিল। এই রজত মুকুটটী নীলবর্ণের মখমলের টুপি দ্বারা আচ্ছাদিত, তাহা আবার রত্নরাজি খচিত। এই মুকুটটীর উপরিভাগে একটী রত্নরচিত ক্রুসাকৃতি অতি মনোহর ভাবে স্থাপিত। তাহার মধ্যস্থলের উপরিভাগে এক খানি জ্যোতিষ্মান নীলকান্ত মণি এবং মুকুটের চতুর্দ্দিকে একটী করিয়া বড় মূল্যবান প্রস্তর ও মুক্তা; তাহার পরে ক্ষুদ্র ক্ষুদ্র রত্নকুঞ্জ একএকটী ক্রুসের আকারে দেদীপ্যমান। "ব্ল্যাকপ্রিন্স" যে লোহিত প্রস্তর খানি মুকুটের সম্মুখভাগে পরিতেন, এ মুকুট মধ্যে সেটীও স্থান প্রাপ্ত হইয়াছিল। সে সময়ে জগত বিখ্যাত ভারতীয় অমূল্য নিধি "কহিনুর" রাজ ভাণ্ডার গত হয় নাই, নতুবা সেইটীই সর্ব্বাপেক্ষা শ্রেষ্টত্ব লাভ করিত। মুকুটটী সর্ব্বসমেত ওজনে প্রায় দেড় সের।

সুশোভিণী হইয়া ধর্ম্ম যাজক ও ইংলণ্ডের শীর্ষ স্থানীয় স্ত্রী পুরুষ ও মহিলা কুল পরিবৃতাবস্থায় সভাস্থলে উপনীত হইলেন ; যখন ঘোর নিনাদে গভীর গর্জ্জনে চতুর্দ্দিকস্থ দুর্গ হইতে তোপধ্বনি হইতে লাগিল, সৈন্যগণ সামরিক প্রথানুযায়ী বন্দুক উত্তোলন করিয়া রাজসম্মান প্রদান করিল, ব্রিটীশ রাজের সিংহবাহিনী বিজয় বৈজয়ন্তি কাঁপিয়া উঠিল, মধুর তালে সামরিক বাদ্যকরেরা জাতীয় গীত বাদিত করিল, তখন সেই মনোহর সভাস্থল বস্তুতই এক চিত্তোন্মাদিনী অদ্ভুত ভাব ধারণ করিয়াছিল।

যথা সময়ে ধর্ম্মযাজকগণ কর্তৃক যথা রীতি অভিষেক ক্রিয়া সম্পাদিত হইলে নবীনা রাজ্ঞী-শিরে অভিনব রাজ মকুট সংস্থাপিত হইল। তদনন্তর প্রিন্সগণ সিংহাসণ সোপানে আরোহণ পুর্ব্বক আপনাপন কিরীট উম্মোচন করিয়া নত জানু হইয়া রাজ সম্মান প্রদান করিলেন, পরে মহারাণীর শীরস্থ মুকুট স্পর্শ করিয়া তাঁহার বাম গণ্ড চুম্বন করিলেন। তাহার পরে ডিউক, মার্কুইস আরল্, ভাইকাউন্ট ও ব্যারণগণ আপনাপন পদমর্য্যাদানুসারে ক্রমান্বয়ে পরে পরে নতজানু হইয়া রাজসম্মান অর্পণ পূর্ব্বক মহারাণীর কর চুম্বন করিলেন। বৃদ্ধ লর্ড রোল সিংহাসন সোপানে উঠিতে যাইয়া পড়িয়া যাইবার সময় মহারাণী শশব্যস্তে সিংহাসন হইতে গাত্রোত্থান করিয়া হস্ত প্রসারণ করিয়া তাঁহাকে যাহাতে আঘাত লাগিতে না পারে, এই আশায় ধরিতে গিয়াছিলেন। মহারাণীর সরল ভাব ও দয়ার ইহাও একটী বিশেষ প্রমাণ। অবশেষে ফ্রান্সের চির গৌরব—ইংলণ্ডের প্রধান শত্রু—নেপোলিয়ন-দর্পহারী ডিউক ওয়েলিংটন মহা আনন্দিতচিত্তে রাজ সম্মান অর্পণ করিলে কমনৃসভার সভ্যেরা উৎফুল্ল বদনে 'ঈশ্বর রাজ্ঞী ভিক্টোরিয়াকে রক্ষা করুন' বলিয়া নয় বার আনন্দ ধ্বনি করেন। সভাস্থলে ২৪৫ জন সম্ভ্রান্ত পুরুষ ও ২৫৮ জন মহিলা

উপস্থিত ছিলেন। আর কোন রাজার অভিষেক কালে এতাধিক মান্য গণ্য লোকের একত্র সমাবেশ হইয়াছিল বলিয়া বোধ হয় না।

উৎসব সমাপনান্তে মহারাণী অনেক সম্ভ্রান্তব্যক্তিদিগকে লইয়া আহারাদি ও আমোদ প্রমোদ করেন। এই উৎসব উপলক্ষে ডিউক ওয়েলিংটন একটী মহাভোজ (বল্‌) দিয়াছিলেন, তাহাতে দুই সহস্র ব্যক্তি প্রবেশাধিকার প্রাপ্ত হইয়াছিলেন। মহারাণীর খাস মন্ত্রী-গণের মধ্যেও অনেকে "বল্‌" দিয়াছিলেন। রজনীতে আলোকমালা অগ্নি ক্রীড়া এবং হাইড পার্কে একটী মেলাও হইয়াছিল। সে দিন সাধারণে বিনা মূল্যে সকল নাট্যশালায় প্রবেশাধিকার প্রাপ্ত হইয়াছিলেন। বেলুন যন্ত্র উঠিবার সময় একটী মাত্র দুর্ঘটনা হয়, নতুবা এতাদৃশ বহুজনতা সত্ত্বেও একটীও দুর্ঘটনা হয় নাই। এই অভিষেক উৎসব সম্পাদনার্থ রাজকোষ হইতে সাত লক্ষ্য টাকা প্রদত্ত হইয়াছিল।

৬ই জুলাই এতদুপলক্ষে সৈনিক গণের একটী কৃত্রিম যুদ্ধ প্রদর্শিত হয়, তাহাতে আমাদের মাননীয়া মহারাণী স্বয়ং উপস্থিত ছিলেন। ১৩ই জুলাই মিউনিসিপাল সভা বিদেশীয় রাজদূত ও নিমন্ত্রিত ব্যক্তিগণকে গিল্‌ড্‌হলে একটী প্রীতিভোজ দিয়াছিলেন, তাহাতে প্রায় ছয়শত নিমন্ত্রিত ব্যক্তি উপস্থিত ছিলেন।

অভিষেক উপলক্ষে অনেককে উপাধি বিতরিত হইয়াছিল। ঊনত্রিংশ জন লোক নূতন ব্যারণেট হইয়াছিলেন, এবং আরল্‌ লিটন বুলওয়ার সাহিত্য ও জন ফ্রেড্রিক উইলিয়েম হার্সেল দর্শনোন্নতির জন্য পুরস্কৃত হইয়াছিলেন। এতদ্ভিন্ন অনেকের পদোন্নতি এবং অনেকে নাইট উপাধি প্রাপ্ত হইয়াছিলেন। ফলতঃ এ উৎসবে সকল সাম্প্রদায়িক লোকই সুখী হইয়াছিলেন। *

* Courts & Cabinets of William IV and Victoria Vol II Page 349.

৪ টা সেপ্টেম্বর বেলজিয়মাধিপতি রাজা লিওপল্‌ড সস্ত্রীক ইংলণ্ডে আগমন করেন। ১৮ই সেপ্টেম্বর তাঁহাদের সন্তোষার্থ উইণ্ডসরের উদ্যানে সৈনিক প্রদর্শনী হইয়াছিল। মহারাণী অর্ডার অবদি গার্টার বেশ ভুষায় ভূষিতা হইয়া তদ্দর্শনে অশ্বপৃষ্ঠে সমারূঢ়া হইয়া উপস্থিত হন। রাজা লিওপল্‌ড ফিল্‌ড মার্শেল বেশে তাঁহার দক্ষিণে, লর্ড হিল সৈন্যদিগের নায়করূপে এবং ডিউক ওয়েলিংটন ও লর্ড পামারষ্টন্ পশ্চাৎভাগে দণ্ডায়মান ছিলেন। রাজা লিওপল্‌ড দুই পক্ষ কাল ইংলণ্ডে অতিবাহিত করিয়া পরম প্রীত হইয়া স্বদেশ যাত্রা করেন।

এই সময়ে এলবার্টের সহিত মহারাণীর বিবাহ হইবার কথা সাধারণ জনশ্রুতি হইয়া উঠে। কিন্তু যাহাতে আপাততঃ সাধারণের চক্ষু এলবার্টের উপর পতিত না হয়, এই অভিপ্রায়ে তাঁহার পিতৃব্যেরা তাঁহাকে কিছু দিনের জন্য দেশ পর্য্যটনে পাঠাইবার স্থির করিলেন। এই সময়ে বিদ্যালয়ের ছুটী ছিল,—প্রিন্স এই অবকাশ কাল সুইজারল্যাণ্ড,ইটালী প্রভৃতি দেশের স্বাভাবিক শোভা সন্দর্শনে নিরত হইলেন। কিন্তু মহারাণী ভিক্টোরিয়ার পবিত্র ছবি ক্ষণকালের জন্যও তাঁহার হৃদয় হইতে অন্তর্হিত হয় নাই—তিনি তাঁহার একমাত্র হৃদয়ের উপাস্যদেবীর সন্দর্শন লালসায় গোপনে গোপনে যে অসহ্য উৎকণ্ঠা সহ্য করিতেছিলেন, তাহা ইটালী বা সুইজারল্যাণ্ডের প্রাকৃতিক শোভা, সান্ত্বনা করিতে পারে নাই। যদ্যপি প্রকৃতি ভাণ্ডারের যাবতীয় সৌন্দর্য্যরাশির সমষ্টি একত্রিত করিয়া মোহন ভঙ্গিতে তাঁহার নয়নদর্পণে প্রতিবিম্বিত করান হইত, তাহা হইলেও হয় ত তাহারা সান্ত্বনা হইত না, সে মুর্ম্মুর দাহন হইতে পরিত্রাণ পাইতেন না।

কিছু দিবস পরে উপযুক্ত সময় বুঝিয়া মহারাণীর পিতৃব্য তাঁহার বিবাহের প্রকাশ্য প্রস্তাব করিলেন। মহারাণী এ সময়ে

অনেক বিবেচনার পরেও কোন বিশেষ অভিপ্রায় প্রকাশ করেন নাই, বরং বিবাহে অসম্মতি প্রকাশ করিয়াছিলেন, কারণ, তিনি দেখিলেন,—তিনি স্বয়ং অল্পবয়স্কা—প্রিন্স এলবার্টও তাহাই—তখনও সাবালকত্ব প্রাপ্ত হন নাই। পাছে সাধারণ লোকে এ বিবাহকে অসিদ্ধ বিবেচনা করে, এই বিষয়ে তাঁহার ঘোরতর সন্দেহ জন্মিয়াছিল।* বস্তুতঃ মহারাণীর এইরূপ দূরদর্শিতার আমরা প্রশংসা না করিয়া থাকিতে পারি না।

বিশ্ব বিদ্যালয়ের অধ্যয়ন শেষ করিয়া প্রিন্স এলবার্ট আবার ইটালী প্রদেশ পরিভ্রমণে গমন করেন। এই সময় মহারাণী তাঁহার অতি বিশ্বাসী বন্ধু ব্যারণ ষ্টক্মারকে তাঁহার সহিত প্রেরণ করেন। পর্য্যটনান্তে প্রিন্স এলবার্টের কোবার্গে প্রত্যাবর্ত্তনের অতি অল্প দিন পরেই ১৮৩৯ খৃষ্টাব্দের ২১শে জুন সমারোহ সহকারে তাঁহার ভ্রাতার বয়োপ্রাপ্তি কার্য্য সম্পাদিত হয়। প্রিন্স এলবার্টের তখন বয়োপ্রাপ্তির সময় পূর্ণ না হইলেও—কর্ত্তৃপক্ষদিগের অভিপ্রায় অনুসারে তাঁহারও সাবালকত্ব ঘোষণা করা হইয়াছিল। প্রিন্স ইহাতে মহা আনন্দ প্রকাশ করিয়াছিলেন।†

ব্যারণ ষ্টক্মার ইটালী হইতে প্রত্যাবর্ত্তন করিয়া, প্রিন্স এলবার্টের চরিত্র সম্বন্ধে তাঁহার যে সন্তোষপ্রদ ধারণা হয়, তাহা প্রকাশ করিয়াছিলেন। তিনি তাঁহার চরিত্র সম্বন্ধে শতমুখে প্রশংসা করিয়া গিয়াছেন, তাঁহার লেখনী সহস্র ধারে তাহা গীত করিয়াছে।‡

* Martin's Life of The Prince Consort Vol. I. Page 26.

† Martin's Life of the Prince Consort Vol. I. Page 32.

‡ See The Memoirs of Baron Stockmar during the Italian tour.



বিবাহের দিন মহারাণী ও প্রিন্স এলবার্ট

# পঞ্চম পরিচ্ছেদ।

## বিবাহের প্রস্তাব ও বিবাহ।

এদিকে মহারাণী বিবাহ করিতে যত কাল বিলম্ব করিতে লাগিলেন,—কাহাকে বিবাহ করা স্থির, সাধারণে তাহা যত বুঝিতে পারিতেছিল না, ততই তাঁহার বিবাহ লইয়া আবার নূতন করিয়া আন্দোলন হইতে লাগিল। ঘরে বাহিরে নানা প্রকার ষড়যন্ত্র হইতে লাগিল। যদিও এ সকল ষড়যন্ত্রে কোন ফল নাই, তাহা জানা ছিল, তথাপি সে সকলের মূলচ্ছেদ ও চিরবিনাশ সাধন করা নিতান্ত আবশ্যক হইয়া উঠিল।

রাজ্ঞী ভিক্টোরিয়া যদিও মনে মনে এলবার্টকে পতিত্বে বরণ করিয়াছিলেন, যদিও তিনি তাঁহাকে অন্তরে অন্তরে ভালাবাসিতেন, যদিও তিনি নিশ্চয় জানিতেন যে, এলবার্ট ব্যতীত অপর কাহাকেও তিনি বিবাহ করিবেন না, তথাপি তিনি বিবাহে কাল বিলম্ব করিতে লাগিলেন। *

রাজ্ঞী ভিক্টোরিয়ার সহিত প্রথম সাক্ষাতের তিনটী বৎসর পরে প্রিন্স এলবার্ট ১৮৩৯ খৃষ্টাব্দের ১০ ই অক্টোবর উইণ্ডসর ক্যাসলে উপস্থিত হইলেন, বিবাহের বিলম্ব হেতু প্রিন্সের নিদারুণ চঞ্চলতা দর্শনে মহারাণী বিলম্বের কথা অনন্যোপায় হইয়া হৃদয় হইতে অপসারিত করিতে বাধ্য হইলেন।

এই তিন বৎসরের পর এলবার্টকে দেখিয়া তিনি প্রকৃতই তাঁহার নিরুপম সৌন্দর্য্যে বিমোহিত হইয়াছিলেন, ইতিপূর্ব্বে যাহা

* Martin's Life of the Prince consort Vol. I. Page. 37.

দেখিয়াছিলেন; এখন তদপেক্ষা অনেক অধিক সৌন্দর্য্য দেখিলেন, বস্তুতঃ যৌবনের প্রারম্ভে তাঁহার সৌন্দর্য্যের প্রকৃতই পূর্ণ বিকাশ হইয়াছিল। †

প্রিন্স এলবার্টের রূপ ও গুণে নিতান্ত প্রীত হইয়া মহারাণী তাঁহার পিতৃব্যকে সরলান্তঃকরণে প্রিন্সের ভূয়সী প্রশংসা করিয়া যে পত্র লিখিয়াছিলেন তাহাতে তাঁহার হৃদয়গত ভাব সুস্পষ্টই প্রকাশ পাইয়াছিল। ‡

১৪ ই অক্টোবর মহারাণী তাঁহার মনোভাব লর্ড মেল্‌বোরণ্‌কে জ্ঞাত করিলেন; তিনি এ সংবাদে সাতিশয় সন্তোষ প্রকাশ করেন, এবং আরও বলেন যে, দেশস্থ সমস্ত লোক এ সংবাদে নিরতিশয় সন্তোষ প্রকাশ করিবেন। মহারাণী রাজা লিওপল্‌ডকে এ শুভ সংবাদ পরিজ্ঞাত করিতে আর বিন্দুমাত্র বিলম্ব করিলেন না। বহুদিবসাবধি সযত্ন পরিপোষিত আশার আকস্মিক সফলতা দর্শনে তিনি যে নিরতিশয় সুখানুভব করিয়াছিলেন, তাহা বলা বাহুল্যমাত্র। *

প্রিন্স এলবার্টের স্বদেশ প্রত্যাগমন করিবার পর, আর কাল বিলম্ব করা হইল না। ২৩ শে নভেম্বর বাকিংহাম প্যালেসে প্রিভি কাউনসিলের একটী অধিবেশন হইল। ইহাতে অশীতিজন লোক

---

† General Grey's Early Years Page. 223.

‡ এ কথায় আমাদের মিরন্দার ফার্দ্দিনন্দকে প্রথম সন্দর্শনের সরল মধুমাখা কথা গুলি স্মরণ হয়, যথা ;—

"I might call him
A thing divine, for nothing natural
I ne'er saw so noble—''Tempest.

প্রস্‌পেরোর ন্যায় রাজাও হয় ত তাঁহাদের মনোভাব বুঝিতে পারিয়া ভাবিয়াছিলেন ;—

"It goes on I see
As my Soul prompts it"— Tempest.

* Martin's Life of The prince Consort Vol. I. Page 37.

প্রত্যহ পতিবিয়োগ বিধুরা মাতাকে পত্র দ্বারা সান্ত্বনা করিতেন। সে পত্রে কত উপদেশ কত শান্ত্বনা থাকিত তাহার ইয়ত্তা নাই—কোনটীতে পিতৃপ্রেম, পিতৃভক্তি, কোনটীতে পাতি-ব্রত্যের মধুর উপদেশ,—সতীর গরীমা: আবার কোনটীতে বা কালে তাঁহার সহিত মিলিত হইবেন, সেই অনন্তধামে তাঁহার সহিত সাক্ষাৎ হইবে, দিন দিন তাঁহার সহিত সাক্ষাতের দিন নিকট হইতে নিকটতর হইয়া আসিতেছে, ইত্যাদি কত বিষয়ের কত প্রকার মধুর উপদেশ দিতেন,—মাতার শোকসন্তাপিত প্রাণ শীতল করিতেন। মৃত স্বামীর পবিত্র মূর্ত্তি হৃদয়ে অঙ্কিত করিয়া স্বামী-ধ্যানপরায়ণা হইবার ইহা জ্বলন্ত উপদেশ। ইহাতে সাংসারিক সুখ তরঙ্গে ভাসিবাব কথা নাই—পত্যন্তর গ্রহণের উপদেশ নাই, পাশ্চাত্য সাম্যপ্রধান দেশের সাম্যের দোহাই দিয়া অন্যপতি গ্রহণের কথা নাই। যুবতী, মাতাকে ব্রহ্মচর্য্যের কঠোর নিয়ম পালন করিবার উপদেশ দিতেছেন, এবং বলিতেছেন, মানসিক বল ও তেজ থাকিলে এই কঠোরতা দিন দিন সাতিশয় তৃপ্তিপ্রদ ও মধুর বলিয়া বোধ হইবে। বস্তুতঃ ইহা অপেক্ষা আর কিছু কি সুখের আছে? স্বামীধ্যান পরায়ণা হইলে যে সুখ, সে সুখ কি আর কোথাও সম্ভবে? তাই বলি এলিস্, তুমি রমণীকুলের রত্নভূষণ, তোমার তুলনা ইহ সংসারে নিতান্ত বিরল, এরূপ মধুর উপদেশ দিতে জগতের অতি অল্প লোকই জানেন।

# ষড়ত্রিংশ পরিচ্ছেদ।

—(*)—

## যুবরাজের বিবাহ।

১৮৬৩ খ্রীষ্টাব্দের ১০ই মার্চ্চ ডেন্‌মার্কের রাজকুমারী এলেক্‌জেণ্ড্রার সহিত আমাদের যুবরাজ ভাবী ভারত-সম্রাটের বিবাহ হয়। রাজকুমারী ৭ই মার্চ্চ পরিণীতা হইবার জন্য ইংলণ্ডে পদার্পন করেন। এতদুপলক্ষে ইংলণ্ডবাসীগণ সাতিশয় কৌতূহলাক্রান্ত হইয়া অভিনব রাজবধূকে দেখিবার জন্য সমবেত হন। এই বিবাহোপলক্ষে মহা সমারোহ হইয়াছিল। রাজবধূ স্বীয় রূপ গুণ ও মধুর অমায়িকতায় অচিরে রাজপারিবারিক সকলের ও সাধারণের প্রিয়পাত্রী হইয়া উঠেন। এ পর্য্যন্ত আর কোন বিদেশিনী রাজকুমারী ইংলণ্ডে তাঁহার ন্যায় প্রতিপত্তি ও সাধারণ হৃদয়ে অধিকার লাভ করিতে কৃতকার্য্য হন নাই।

১৮৬৩ খ্রীষ্টাব্দের ৭ই অক্টোবর ভারতেশ্বরী ক্লেভা হইতে রাজকুমারী এলিস্ এবং আরও দুই একটী সম্ভ্রান্ত মহিলা সমভিব্যাহারে, অশ্বযানারোহণে ব্যালমোরালে প্রত্যাবর্ত্তন করিতেছিলেন, এমত সময়ে সহসা পথিমধ্যে গাড়ি খানি উল্‌টাইয়া ভূপতিত হয়। মহারাণী অত্যন্ত ভয় পাইয়াছিলেন, এবং ভাবিয়াছিলেন হয়ত ইহাতেই তাঁহার জীবলীলা সাঙ্গ হইবে, কিন্তু ঈশ্বরেচ্ছায় কোনরূপ গুরুতর আঘাত প্রাপ্ত হন নাই। *

১৩ই তারিখে ভারতেশ্বরী এবারডিনে প্রিন্সের প্রতিমূর্ত্তির

---

* More Leaves from the Journal of a life in the Highlands—Page. 11.

আবরণ উন্মুক্ত করেন। যে সময়ে তিনি প্রতিমূর্ত্তির সম্মুখভাগে দণ্ডায়মান হইয়া রেশমের রজ্জু টানিয়া প্রতিমূর্ত্তির আচ্ছাদন উন্মুক্ত করিলেন এবং তাঁহার প্রাণাধিকের প্রতিমূর্ত্তি তাঁহার নয়ন সম্মুখে বিরাজ করিল, তখন তাঁহার হৃদয় যে কিরূপ বিকলিত হইয়াছিল তাহা বলা যায় না। তিনি আর তথায় তিলার্দ্ধ বিলম্ব না করিয়া সজল চক্ষে তৎক্ষণাৎ ব্যালমোরালে প্রত্যাবর্ত্তন করেন।

এই সময়ে মহারণী ডান্‌কেল্‌ড প্রভৃতি নানা স্থানে পরিভ্রমণ করিয়া বেড়ান, কিন্তু প্রকৃতির অতুল সৌন্দর্য্য ক্ষণেকের তরেও তাঁহার হৃদয় হইতে প্রিন্স কন্সর্টের পবিত্র মূর্ত্তি অপসৃত করিতে পারে নাই। ইহ জীবনে সে মুর্ম্মুর দাহন হইতে অব্যাহতি পাইবার বুঝি কোন উপায়ই নাই।

১৮৬৪ খৃষ্টাব্দের ৮ই জানুয়ারি প্রিন্স অব ওয়েল্‌সের প্রথম পুত্র জন্মগ্রহণ করেন, তাঁহার নাম এলবার্ট ভিক্টর খ্রীস্‌চেন এডওয়ার্ড রক্ষিত হয়। মহারাণী পৌত্রের পবিত্র স্নেহপূর্ণ মুখচন্দ্রিমা অবলোকনে অতুল সুখানুভব করেন। কিন্তু সে সুখের সময়েও প্রাণাধিক প্রিন্স কন্সর্টকে স্মরণ করিতে বিস্মৃত হন নাই। আজি তিনি (প্রিন্স কন্সর্ট) যে প্রিন্স অব ওয়েল্‌সের পুত্রের পবিত্র মুখ দেখিতে পাইলেন না, এ দুঃখে তাঁহার হৃদয় বড়ই কাঁদিয়াছিল।

এই বৎসর ইটালীর চিরগৌরব গারিবল্ডী ইংলণ্ডে শুভাগমন করেন। তাঁহার আগমন উপলক্ষে ইংলণ্ডবাসী মহা সন্তোষ প্রকাশ করিয়াছিলেন এবং তিনিও ভারতেশ্বরী কর্ত্তৃক বিশেষ রূপে সম্মানিত হইয়াছিলেন।

১৮৬৬ খৃষ্টাব্দের ৫ই জুলাই প্রিন্সেস্ হেলেনা আগষ্টা ভিক্টোরিয়ার প্রিন্স খ্রীস্‌চেনের সহিত শুভ পরিণয় কার্য্য সসমারোহে সম্পাদিত হয়। রাজকুমারী যৌতুক স্বরূপ ৩ লক্ষ টাকা এবং বার্ষিক ৫০ হজার টাকা বৃত্তি স্বরূপ প্রাপ্ত হন।

১৮৬৬ খৃষ্টাব্দের ১৬ই অক্টোবর ভারতমাতা এবারডিনের জলের কল প্রতিষ্ঠা করিতে গমন করেন। অভিনন্দন পত্র প্রদত্ত হইলে ভারতেশ্বরী তাহার একটী মনোহর প্রতি উত্তর প্রদান করেন, প্রিন্স কন্সর্টের মৃত্যুর পর এই তাঁহার প্রথম অভিনন্দন পত্রের উত্তর দান।

এই বৎসর মহারাণী, প্রিন্সের মৃত্যুর পর, এই প্রথম স্বয়ং পার্লিয়ামেণ্টে উপস্থিত হন। সাধারণে তাঁহাকে আবার প্রকাশ্য ভাবে রাজনৈতিক ব্যাপারে যোগদান করিতে দেখিয়া মহা প্রীত হইয়াছিলেন।

হাইল্যাণ্ড প্রদেশে ভ্রমণ কলে মহারাণী অত্যন্ত সুখানুভব করিতেন। এক এক দিন এমন হইয়াছে যে শীতবস্ত্রাদি হয়ত যথাসময়ে আসিয়া পৌঁছিল না, সমস্ত রজনী উপযুক্ত দেহাচ্ছাদন ব্যতীত অতিবাহিত হইল, কিন্তু ভারতমাতা তাহাতে ভ্রূক্ষেপ করিতেন না, তিনি তাহাতেও অতুল সুখানুভব করিতেন। এই সন্তোষপ্রদ ভ্রমণ কালে কোন কোন দিন রাজকুমারীরা স্বহস্তে পাক করিতেন, এক দিন প্রিন্সেস্ লুইস মহারাণীকে চা প্রস্তুত করিয়া দেন, তিনি তাহার মধুর আস্বাদনে পরম প্রীত হইয়াছিলেন। *

১৮৬৭ খৃষ্টাব্দের ১৫ই অক্টোবর মহারাণী ব্যালমোরালে স্বীয় স্বর্গীয় স্বামী প্রিন্স কন্সর্টের প্রতিমূর্ত্তির প্রতিষ্ঠা কার্য্য সমারোহ সহকারে সম্পাদন করেন। এতদুপলক্ষে ডাক্তার রবার্টসন একটী সুন্দর সারগর্ভ বক্তৃতা করিয়াছিলেন। সর্ব্বশেষে "ঈশ্বর রাজ্ঞীকে রক্ষা করুন" নামক গীতটী অতি সুন্দর রূপে গীত হয়।

এই খৃষ্টাব্দে যুবরাজ প্রিন্স অব ওয়েল্স সাংঘাতিক রূপে

---

* More Leaves from the Journal of a Life in the Highlands—Page 96.

পীড়িত হয়েন। তাঁহার এই পীড়ার সংবাদে সকলেই সৎপরোনাস্তি শঙ্কিত হইয়া ছিলেন, তাঁহার জীবনের কোন আশাই ছিলনা, সে সময়ে সমস্ত ভারতবাসী শশঙ্কিত প্রাণে, উদ্বিগ্নচিত্তে, বিকল হৃদয়ে তাঁহার আরোগ্যের শুভ সংবাদ প্রাপ্তি আশায় অবিরত উৎগ্রীব থাকিতেন। সৌভাগ্যক্রমে ঈশ্বর মহারাজ্ঞীর স্বামী বিয়োগ ক্লেশ দেখিয়া তাঁহার প্রতি দয়াপ্রকাশ করিলেন, তিনি অল্প দিন মধ্যেই সুস্থ হইয়া উঠিলেন। আবার রাজভক্ত ভারতবাসীর দ্যুতিহীন বদন মণ্ডল প্রভাময় হইল।

১৮৭০ খ্রীষ্টাব্দের অক্টোবর মাসের প্রারম্ভে ব্যালমোরাল ক্যাসেলে এক দিন রাজকুমারী লুইস মহারাণীকে বলেন, লোরেনের মার্কুইস তাঁহার প্রতি অনুরাগ দেখাইয়াছেন, এবং তিনি (ভারতে-শ্বরী) ইহাতে কোন প্রকার আপত্তি করিবেন না জানিয়া তিনিও তাঁহাকে আশ্বাস দিয়াছেন। বস্তুতঃ মহারাণী ইহাতে বিন্দুমাত্র আপত্তি করেন নাই। কিন্তু বিবাহের পর হইতেই যে তিনি আবার প্রাণাধিকা কন্যারত্ন হইতে বিচ্ছিন্ন হইবেন, তাহা সুন্দররূপে উপলব্ধি করিয়াছিলেন, এবং কেবলমাত্র সেই জন্যই তাঁহার কোমল হৃদয় কাঁদিয়াছিল। যদিও তিনি বিলক্ষণ অবগত ছিলেন যে মার্কুইস তাঁহার এক জন প্রজা মাত্র, এবং তাঁহার সহিত রাজকুমারীর বিবাহে পদমর্য্যাদার লাঘবেরই সম্ভাবনা, তথাপি তিনি সে সম্বন্ধে ভ্রমেও কোন কথার উত্থাপন করেন নাই। তিনি বুঝিয়াছিলেন— প্রণয় কাহারও দাস নহে, এ জগতে সকলেই প্রণয়ের দাস।

১৮৭১ খ্রীষ্টাব্দের ২১শে মার্চ্চ এই শুভ পরিণয় কার্য্য সম্পাদিত হয়। রাজকুমারী বিবাহোপলক্ষে ২ লক্ষ টাকা যৌতুক এবং বার্ষিক ৪০ সহস্র মুদ্রা বৃত্তি স্বরূপে প্রাপ্ত হন।

# সপ্তত্রিংশ পরিচ্ছেদ।

## ডিউক অব এডিনবারা।

১৮৭৪ খৃষ্টাব্দের ২৩শে জানুয়ারি ডিউক অব এডিনবার্গের, রুষ সম্রাটের কন্যা গ্র্যাণ্ড ডাচেস মেরি এলেক্‌জেনড্রোভার সহিত বিবাহ হয়। দম্পতি যুগল ২৯শে আগষ্ট ব্যালমোরালে গমন করেন, এতদুপলক্ষে তথায় মহা সমারোহ হইয়াছিল। রাজ কুমার যখন ভারতে পদার্পণ করেন, তখন এখানেও তিনি মহা সমাদর পূর্ব্বক অভ্যর্থিত হন। ভারতবাসীর পক্ষে রাজ দরশন সুখ এই প্রথম।

১৮৭৫ খৃষ্টাব্দের ২১শে সেপ্টেম্বর ভারতেশ্বরী স্কট্‌ল্যাণ্ডের ইন-ভারারে প্রদেশে ভ্রমণ করিতে যান। ২৪শে সেপ্টেম্বর তথায় একটী "বল" হয়, তাহাতে প্রায় আটশত লোক উপস্থিত ছিলেন। প্রিন্সেস্ লুইসের বিবাহ উপলক্ষে যে একটী সুন্দর বৃহৎ কক্ষ নির্ম্মিত হয়, তন্মধ্যেই এই মহাভোজ সভার অধিষ্ঠান হইয়াছিল। কক্ষটী পতাকা শ্রেণীর দ্বারা রমণীয় ভাবে সজ্জিত হইয়াছিল। ভোজ সভায় প্রথমে রাজকুমারী লুইস মহারাণীর পরিচারক জন ব্রাউনের সহিত নৃত্য করেন। জন্ ব্রাউন কেবল নামে মহারাণীর খানসামা ছিলেন, কিন্তু প্রকৃত পক্ষে তিনি মহারাণীর অতি বিশ্বাসী ও প্রিয় বন্ধু ছিলেন। অনেক বিষয়ে মহারাণী ব্রাউনের পরামর্শ গ্রহণ করিতেন। জন ব্রাউন পুর্ব্বে প্রিন্স কন্সর্টের এক জন প্রিয় ভৃত্য-ছিলেন, তাঁহার মৃত্যুর পর মহারাণীর ভৃত্যত্বে নিযুক্ত থাকিয়া অতিশয় সচ্চরিত্রতার সহিত কার্য্য করিয়া ছিলেন। জন্ ব্রাউন

পরলোক গমন করিলে মহারাণী সাতিশয় দুঃখিত হন, এবং আপন বিবরণীতে তাঁহার প্রিয় ভৃত্যের বিশ্বস্ততা, প্রভুভক্তি, যত্ন ও মনোযোগের বিশেষ উল্লেখ করিয়াছেন।

লেডি জেন চার্চ্চিল ভারতেশ্বরীর প্রিয়সখী স্বরূপ, লেডি চার্চ্চিল ছাড়া তাঁহার আরও দুই জন প্রিয়সখী আছেন, ইহাঁদিগের নাম লেডি ইলাই ও ডচেস্ অব রক্সবর। ইহাঁদিগের যে বিশেষ কোন উচ্চদরের গুণ আছে তাহা নহে। তবে ইহাঁরা মহারাণীকে অত্যন্ত ভাল বাসেন এবং তাঁহার যাহা ভাল লাগে ইহাঁরা তাহারই অনুসরণ করিয়া থাকেন।

মহারাণীর আরও কতকগুলি সখা আছেন। ইহাঁরা মেডস্ অব অনার (Maids of Honour) নামে অভিহিতা হইয়া থাকেন। ইহাঁদিগকে সর্ব্বদা মহারাণীর নিকটে অথবা তিনি যে প্রকোষ্ঠে বাস করেন, তাহার পার্শ্ববর্ত্তী প্রকোষ্ঠে অবস্থিতি করিতে হয়। যখনই মহারাণী ডাকেন, তখনই ইহাঁদিগকে তাঁহার নিকট উপস্থিত হইতে হয়। মহারাণী প্রায় নিজে সংবাদ পত্র পাঠ করেন না; এই সখীগণের মধ্যে এক জন তাঁহাকে সংবাদপত্র পড়িয়া শুনাইয়া থাকেন। এই সখীগণের কার্য্য বড় কঠিন। একটু অসন্তোষের কার্য্য করিলেই মহারাণী তাঁহাকে ছাড়াইয়া দেন। যে সখীর প্রতি মহারাণীর অসন্তোষের উদ্রেক হয়, তাঁহার প্রিয়সখী লেডি ইলাইকে তিনি তাহার নাম বলিয়া দেন, লেডি ইলাই তাহাকে অন্যত্র চাকুরী অনুসন্ধান করিতে আদেশ করেন। সখী তাড়াইবার কাজটা লেডি ইলাইকেই করিতে হয়।

মহারাণী প্রাতঃ ও বৈকালিক ভোজন প্রায়ই একাকিনী করিয়া থাকেন। রাত্রিকালীন ভোজের সময় মধ্যে মধ্যে অপর লোকের নিমন্ত্রন হয়। মহারাণীর সখীগণ ভিন্ন ঘরে ভোজন করিয়া থাকেন। মহারাণীর সহিত তাঁহাদিগের ভোজন করিবার অধিকার নাই।

মহারাণীর সহিত যাঁহারা কথোপকথন করিয়াছেন তাঁহারা, তাঁহার রাজ্যের বড় বড় লোক দিগের পারিবারিক ইতিহাস-জ্ঞান দেখিয়া বড়ই আশ্চর্য্য হইয়াছেন। ইংলণ্ডের বড় বড় ঘরের বহুকালের ইতিহাস মহারাণীর বিশেষ আয়ত্ত্ব আছে। অমুক লর্ডের মাতা কে, তাঁহার পিতা কি ভাল বা মন্দ কাজ করিয়াছিলেন; তাঁহার পূর্ব্ব পুরুষেরা কি অবস্থার লোকছিলেন; অমুক ডিউকের সঙ্গে রাজবংশের কিরূপ সম্বন্ধ; তাঁহার চরিত্রই বা কিরূপ; অমুক জেনারেল্ কোন্ যুদ্ধে কিরূপ কাজ করিয়াছিলেন, এ সকল মহারাণীর বিশেষ জানা আছে।

১৮৭৫ খৃষ্টাব্দের শেষে আমাদের যুবরাজ, ভারতের ভাবী সম্রাট, ভারত ভ্রমণে আগমন করেন। ভারতবাসীগণ যে তাঁহাকে দেখিয়া কিরূপ পরম সুখানুভব করেন, এবং কি রূপ আগ্রহ ও রাজ ভক্তি সহকারে তাঁহাকে অভ্যর্থনা করেন, তাহা বলা যায় না। ভারত ভুবন যেন কয় দিবসের জন্য আনন্দ সাগরে ভাসিয়াছিল, ভারতবাসীগণের উৎসাহ আনন্দ আর হৃদয়ে ধরিতে ছিল না। নগরে নগরে, গ্রামে গ্রামে আলোক মালা, অগ্নিক্রীড়া প্রভৃতি আনন্দপ্রদ কার্য্যের অনুষ্ঠান করা হইয়াছিল। মহানগরী কলিকাতার ত কথাই ছিল না। গ্যাশালোকের অপূর্ব্ব বাহার; পথি মধ্যস্থ তোরণের বিচিত্র কারুকার্য্য, জনতার সুশ্রেণী প্রভৃতি এক অভিনব ভাবে সকলের নয়ন দর্পণে প্রতিবিম্বিত হইয়াছিল। তিনি যে দিন যে পথ দিয়া যাইতেন, সে দিন সে পথের এক অপূর্ব্ব শ্রী সম্পাদিত হইত। ঘরে ঘরে আলোকমালা—কোথাও নৃত্য, কোথাও গীত, কোথাও আনন্দোৎসব, কোথাও ঐক্যতান বাদন প্রভৃতিতে পথের উভয় পার্শ্ব জীবন্ত ভাব ধারণ করিত, বস্তুতঃ কলিকাতা কয়দিনের জন্য অমরাবতীতে পরিণত হইয়াছিল।

১৮৭৭ খৃষ্টাব্দের ১লা জানুয়ারি রাজ্ঞী ভিক্টোরিয়া মহারাজ্ঞী পদ

গ্রহণ করেন। মহা রাজসূয়ের অনুষ্ঠানে রাজ্ঞী ভিক্টোরিয়া ভারতের সম্রাজ্ঞী পদে বরিতা হন। এতদুপলক্ষে মহানগরী দিল্লীতে একটী প্রকাণ্ড দরবার হইয়াছিল, রাজ প্রতিনিধি লর্ড নর্থব্রুক ভারতেশ্বরীর একেশ্বরীত্ব ঘোষণা করেন। সম্মানিত সমস্ত রাজন্যবর্গ অবনত মস্তকে এই একেশ্বরীত্ব স্বীকার করেন, এবং এই ঘোষণা পাঠে সকলে অতুল আনন্দ প্রকাশ করিয়াছিলেন। যখন রাজপ্রতিনিধি সেই মহা রাজসূয়ে উপবিষ্ট, তখন ভারতের ত্রিভুবন কম্পিত প্রতাপান্বিত চন্দ্র সূর্য্য বংশের বংশধরগণ কেহ বা রাজ ছত্র, কেহ বা রাজ দণ্ড ধরিয়া ভারতেশ্বরীর প্রতি তাঁহাদের জ্বলন্ত রাজভক্তি প্রকাশ করিতে ত্রুটী করেন নাই। মহারাজ, সর্দ্দারগণ ও সম্ভ্রান্ত জনমণ্ডলী পরিপূরিত সভাস্থল এক অপূর্ব্ব শোভা ধারণ করিয়াছিল, যেন লর্ড নর্থব্রুক রূপ শশধরকে পরিবেষ্টন করিয়া মহারাজরূপী রাশি রাশি নক্ষত্র রাজির উদয় হইয়াছিল। তদ্ব্যতীত প্রতি জেলায় এক একটী ছোট রকমের দরবার হয়। প্রত্যেক ভারতবাসী ইহাতে মহা আনন্দে যোগ দান করিয়াছিলেন।

# অষ্টত্রিংশ পরিচ্ছেদ

## প্রিন্সেস্ এলিসের মৃত্যু।

১৮৭৮ খৃষ্টাব্দের ১৪ই ডিসেম্বর সংসারের অপূর্ব্বরত্ন প্রিন্সেস্ এলিসের মৃত্যু হয়। ভারতেশ্বরী তাঁহার প্রাণাধিক দুহিতারত্ন হইতে বঞ্চিত হইয়া যে নিদারুণ শোক প্রাপ্ত হইয়াছিলেন, তাহা উল্লেখ বাহুল্য। বিশেষতঃ প্রিন্সেস্ এলিস তাঁহাকে অত্যন্ত ভালবাসিতেন, তাঁহার সুখ সাচ্ছন্দ সাধনে অবিরত যত্নপর হইতেন। মহারাণীও তাঁহাকে সকল সন্ততি অপেক্ষা অধিক ভালবাসিতেন। সমগ্র ইংরাজ জাতি প্রিন্সেস্ এলিসের গুণে বিমোহিত হইয়াছিলেন, সুতরাং বলা বাহুল্য যে এই নিদারুণ সংবাদে কাহারও শোকের অবধি ছিলনা। বলিতে কি অতি অল্প দিন মধ্যে ভারতমাতা আবার একটী-নিদারুণ নূতন শোক পাইলেন, একটী দুঃখ শেষ হইতে না হইতে আবার একটী আইসে,—ঈশ্বর তোমার অনন্ত লীলা বুঝাভার!

ভারতেশ্বরী ব্যালমোরালে প্রিন্সেস্ এলিসের একটী স্মৃতি চিহ্ন স্থাপন করেন, তাহাতে লিখিত আছেঃ—

To the Dear Memory
of
Alice Grand Duchess of Hesse.
Princess of Great Britain and Ireland
Born April 25,1843, Died Dec. 14, 1878.
This is Erected By Her sorrowing Mother
QUEEN VICTORIA.
"Her name shall live, though She is no more."

১৮৭৯ খৃষ্টাব্দের ১৩ই মার্চ্চ প্রিন্স আর্থার উইলিয়েম পাট্রিক এল্‌বার্ট—ডিউক অব কনটের—প্রুসিয়ার প্রিন্স ফ্রেডারিক্ চার্ল-সের কন্যা, প্রিন্‌সেস্ লুইস মার্গারেটের সহিত বিবাহ হয়। নব দম্পতি যে দিন ব্যালমোরালে গমন করেন, সেদিন তথায় মহা জাঁক জমক হইয়াছিল।

এই বৎসর ১৯শে জুন, ভারতেশ্বরী—নেপোলিয়নের একমাত্র বংশধর জুলু দিগের হস্তে হত হইয়াছেন, এই নিদারুণ সংবাদ প্রাপ্ত হন। মহারাণী যে এই শোচনীয় সংবাদে কি পর্য্যন্ত শোকাতুরা ও বিষণ্ণা হন তাহা বর্ণনা করা যায় না। তিনি সেই হতভাগ্যের মাতার জন্য কতই ভাবিয়াছিলেন। সেই অভাগিণীর ইহ সংসারে আর কেহই নাই জানিয়া সেই কোমল প্রাণ কতই কাঁদিয়াছিল। সে রজনীতে তাঁহার আদৌ নিদ্রা হয় নাই।

১৮৮২ খৃষ্টাব্দের ২৭শে এপ্রেল মহারাণীর কনিষ্ঠ পুত্র প্রিন্‌স্ লিও-পল্‌ড জর্জ্জ ডান্‌কান এলবার্টের, প্রিন্‌স অব ওয়াল্‌ডেকের কন্যা, প্রিন্‌সেস হেলেনের সহিত শুভ পরিণয় কার্য্য সমারোহ সহকারে সুসম্পাদিত হয়।

১৮৮২ খৃষ্টাব্দের ৩০শে নভেম্বর ডিউক অব এডিন্‌বারা রয়েল নেভির ভাইস এড্‌মিরেলের পদ প্রাপ্ত হন। এই খৃষ্টাব্দে আর্‌বিদিগের সহিত সমরের সময় ভারতেশ্বরী বড়ই চিন্তিতা হইয়াছিলেন, কারণ সেই যুদ্ধের সময় তাঁহার কনিষ্ঠ পুত্র তদীয় সহধর্ম্মিণী সহ তথায় উপস্থিত ছিলেন। ১৩ই সেপ্টেম্বর ইস্‌মেলিয়া হইতে তাড়িতযোগে তেল-এল-কবিরের মহা যুদ্ধের জয় সংবাদ ও সস্ত্রীক রাজপুত্র ভাল আছেন এবং যুদ্ধ-সময়ে তিনি অসীম সাহস দেখিয়াছিলেন ইত্যাদি সন্তোষপ্রদ সংবাদ প্রাপ্তে তাঁহার উদ্বিগ্ন চিত্ত অনেক পরিমাণে সুস্থ হয়।

---

## ঊনচত্বারিংশ পরিচ্ছেদ।

### ডিউক অব এল্‌বেনির মৃত্যু।

১৮৮৪ খৃষ্টাব্দের ২৮শে মার্চ্চ আমাদের ভারতেশ্বরীর কনিষ্ঠ পুত্র ডিউক অব এল্‌বেনি, কালের করাল গ্রাসে নিপতিত হন। কি দারুণ শোক! বৃদ্ধা মহারাণী এই ভীষণ শোক সংবাদ প্রাপ্তে সংজ্ঞা-শূন্য হইয়াছিলেন, তিনি আবার কিছু দিনের জন্য রাজকার্য্য হইতে অবসর গ্রহণ করেন। সমগ্র ইংরাজ জাতি রাজপুত্রের মৃত্যুর জন্য শোক চিহ্ন ধারণ করিয়া ছিলেন। মহারাণীর সকল প্রজা, ভারতেশ্বরী এই বৃদ্ধ বয়সে নিদারুণ শোক প্রাপ্ত হইলেন বলিয়া বড়ই বিষাদিত হইয়াছিলেন। মহারাণী এক বৎসর কোন প্রকাশ্য কার্য্যে যোগদান করেন নাই, এবং রাজ পারিবারিক আর কেহও কোন আমোদ প্রমোদে যোগদান না করেন, এমন ইচ্ছা প্রকাশ করিয়াছিলেন।

ডিউক অব এল্‌বেনির মৃত্যু কালে তাঁহার সহধর্ম্মিনী গর্ভবতী ছিলেন, অল্প দিন পরে তিনি একটী পুত্র সন্তান প্রসব করেন। পৌত্রের মুখাবলোকনে ভারতেশ্বরীর সেই নিদারুণ পুত্রশোক কতক পরিমাণে লাঘব হয়।

কিছু দিন হইল, ভারতেশ্বরী স্কট্‌ল্যাণ্ডে গিয়া তথাকার এক জন বড় লোকের বাড়িতে কয়েক দিন যাপন করেন। এই সময়ে এক দিবস প্রাতঃকালে তিনি স্বীয় কন্যা প্রিন্সেস্ বিয়েট্রিসের সহিত একটী উদ্যান মধ্যে ভ্রমণ করিতেছিলেন। তথায় তাঁহারা একটী প্রাচীনা স্ত্রীলোককে দেখিতে পাইয়া তাহার সহিত কথোপকথন

করিতে থাকেন। প্রাচীনা তাঁহাকে চিনিতে না পারিয়া জিজ্ঞাসা করিল, "আপনি কি মহারাণীকে কখন দেখিয়াছেন?" রাজ্ঞী বলিলেন "হাঁ আমি প্রতিদিন প্রাতর্ভোজনের পূর্ব্বে তাঁহাকে দেখিয়া থাকি।" বৃদ্ধা বলিল, "ছবিতে তাঁহাকে যতটা ভাল দেখা যায়, সত্য সত্যই কি তাঁহার চেহারা তত ভাল?" রাণী হাসিতে হাসিতে উত্তর করিলেন, "চিত্রকরেরা তাঁহার তোমাদের জন্য তাঁহার আসল চেহারা অপেক্ষা চিত্র গুলি ভাল করিয়া চিত্রিত করে" প্রাচীনা রমণী ব্যগ্রভাবে জিজ্ঞাসা করিল, "মহারাণী দেখিতে কেমন?" মহারাণী বলিলেন, "তাঁহার আকারে ও আমার আকারে এত সাদৃশ্য আছে যে, তুমি আমাদের দেখিলে ভিন্ন বলিয়া চিনিতে পারিবে না!" বুড়ী বলিল, "আপনি তো দেখিতে মন্দ নয়।" তখন মহারাণী মৃদু হাসিয়া বলিলেন, "আজ দুপুরের পর তুমি অমুক বাটীতে গেলে মহারাণীকে দেখিতে পাইবে, এবং তাঁহার সহিত আলাপও করিতে পারিবে।" প্রাচীনা নিরূপিত সময়ে আপনার সর্ব্বোত্তম বস্ত্র পরিধান পূর্ব্বক সেই নির্দ্দিষ্ট বাটিতে উপস্থিত হইলে, বাটীর পরিচারকেরা তাহাকে একটী কক্ষে লইয়া গেল, মহারাণীও অনতিবিলম্বে সেই কক্ষ মধ্যে আসিয়া উপস্থিত হইলেন। বৃদ্ধা বলিল, "বাঃ, আপনাকে যে এখানেও দেখিতেছি!" তাহার মুখ হইতে এই কথা বাহির হইতে না হইতে এক জন বলিল, "তুমি মহারাণীর সামনে দাঁড়াইয়া আছ।" বৃদ্ধা স্তম্ভিত হইয়া গেল, কিন্তু বলা বাহুল্য, মহারাণী দর্শন বৃদ্ধার পক্ষে লাভ জনক হইয়াছিল। মহারাণী এবং তাঁহার কন্যাও বুড়ীকে দেখিয়া ও তাহার কথাবার্ত্তা শুনিয়া বিলক্ষণ আমোদিত হইয়াছিলেন।

# চত্বারিংশ পরিচ্ছেদ।

## পরিশিষ্ট।

১৮৮৫ খৃষ্টাব্দের ২৩শে জুলাই মহারাণীর সর্ব্বকনিষ্ঠা কন্যা প্রিন্সেস্ বিয়েট্রিসের সহিত বাটেনবার্গের রাজপুত্র হেনরীর বিবাহ হয়। মহারাণী স্বয়ং কন্যাকে সম্প্রদান করেন। এই উৎসব উপলক্ষে মহা সমারোহ হইয়াছিল। গির্জ্জায় মহারাণী স্বয়ং রাজকুমারীকে বরের হস্তে সমর্পণ করিয়াছিলেন। জ্যেষ্ঠ যুবরাজের তিনটী কন্যা ও আরও কয়েক জন নিতকনে হইয়াছিলেন। রাজকুমারী যৌতুক স্বরূপ ২ লক্ষ টাকা এবং বার্ষিক ৪০ সহস্র টাকা বৃত্তি স্বরূপ প্রাপ্ত হন।

১৮৮৬ খ্রীষ্টাব্দের ১লা জানুয়ারি স্বাধীন ব্রহ্মের নাম লোপ পাইয়াছে; এবং সেই বিস্তৃত রাজ্য ভারতেশ্বরীর সাম্রাজ্যের অন্তর্ভুক্ত হইয়াছে। এই বৎসর ইংলণ্ডে প্রিন্স অব ওয়েলস কর্ত্তৃক "ঔপনিবেশিক প্রদর্শনি" খোলা হয়। যে দিন প্রদর্শনি খোলা হয়, সে দিন ভারতেশ্বরী তথায় উপস্থিত ছিলেন। যুবরাজ কর্ত্তৃক প্রদর্শনি খোলা হইলে, মহারাণী শাশ্রুলোচনে তাঁহাকে স্নেহভরে আলিঙ্গন করিয়া মুখ চুম্বন করিয়া ছিলেন, এবং তাঁহাকে বড়ই প্রফুল্ল চিত্ত বলিয়া বোধ হইয়াছিল। প্রিন্স কন্সর্টের মৃত্যুর পর তাঁহাকে আর কখন এত আনন্দিত দেখা যায় নাই।

মহারাণী ভিক্টোরিয়া আজ পঞ্চাশ বৎসর কাল ইংলণ্ডের সিংহাসনে অধিরূঢ়া আছেন। ইংলণ্ডের ৪টী ভুপতি ভিন্ন এত অধিক কাল আর কেহ রাজ্য করেন নাই। এই সৌভাগ্যবতীর

বিশাল রাজত্বে সূর্য্যের অস্ত হয় না, কোন না কোন স্থানে অবিরত তাঁহাকে উদিত থাকিতে হয়।

পঞ্চাশ বৎসর কাল মহারাণী ইংলণ্ডের রাজকার্য্য বিশেষ-রূপে পর্য্যবেক্ষণ করিয়া আসিতেছেন। সুতরাং বলা বাহুল্য রাজকার্য্য সম্বন্ধে তাঁহার বিশেষ অভিজ্ঞতা জন্মিয়াছে। এই কারণে মহারাণী কোন রাজকার্য্য সম্বন্ধে যে মত প্রকাশ করেন, মন্ত্রিগণ তাহা তাচ্ছিল্য করিতে পারেন না। মহারাণীর মত মন্ত্রিগণের মতের বিরোধী হইলেও মন্ত্রিগণ অনেক সময় তাঁহার কথা রাখিয়া থাকেন।

মহারাণী ভিক্টোরিয়ার ন্যায় কোন রাজ দরবার পবিত্র ছিল না, তাহাতে কখন কোন পাপ স্পর্শে নাই, সেখানে তোষামোদী বা আমোদপ্রয়াসীদিগের প্রতিপত্তি নাই, এ পর্য্যন্ত কেহ কখন অন্যায় রূপে রাজ্ঞীর অনুরাগ ভাজন হইতে পারেন নাই।

রাজ্যের সেনাদলের উন্নতি সম্বন্ধে মহারাণী বিশেষ যত্ন করিয়া থাকেন। এসম্বন্ধে তিনি অনেক সময়ে স্বয়ং নেতার ভার লয়েন।

কু-চরিত্র লোকের প্রতি মহারাণীর বিশেষ ঘৃণা ও অশ্রদ্ধা। সেই ঘৃণা ও অশ্রদ্ধা বশতই সতী রমণীর সতীত্ব-হরণ-প্রয়াসী বেকা-রের চিরকালের জন্য পদোন্নতির আশা গিয়াছে। কর্ণেল বেলে-ন্টাইন্ বেকার নামক একজন বড় সৈনিক পুরুষ একবার একটী ভদ্র ঘরের ইংরাজ রমণীর সতীত্ব হরণের চেষ্টা করেন, তজ্জন্য তাঁহার কয়েক মাস কারাদণ্ড হয় এবং কর্ণেল পদ হইতে তাঁহাকে নামাইয়া দেওয়া হয়। কিছুকাল পরে পুনরায় তাঁহাকে কর্ণেল পদ দিবার জন্য সেনাবিভাগের অধিনায়কগণ ইচ্ছা প্রকাশ করেন, কিন্তু মহারাণী তাঁহাদিগকে সে ইচ্ছানুসারে কার্য্য করিতে দেন নাই। যে সকল রমণীর অসতীত্ব প্রমাণ হওয়াতে তাঁহাদের

স্বামী কর্ত্তৃক পরিত্যক্তা হয়েন, তাঁহাদিগকে রাজ প্রাসাদে আসিতে নিবারণ করিয়া দেওয়া হইয়া থাকে। বস্তুতঃ মহারাণীর গুণের সীমা নাই মহারাণীর জীবনচরিত লিখিতে আরম্ভ করিয়া কিছুতেই আশা মিটে না। তাঁহার যে সকল মহৎ গুণের কথা শুনা যায় সে সকল লিখিয়া শেষ করা সহজ নহে। যে সকল গুণ থাকিলে মনুষ্য নামের প্রকৃত গৌরব রক্ষা পায়, সংসারে থাকিয়া যাহাদিগের দ্বারা মনুষ্য হইয়াও দেবত্ব লাভে সমর্থ হওয়া যায়, আমাদিগের মহারাণীর সে সকলই আছে। সাংসারিক মায়া মোহে যদিও মানবমন নিতান্ত বশীভূত, যদিও পুত্র কন্যা প্রভৃতি লইয়া তিনি এই সুখ দুঃখের সংসারে একজন সংসারিণী, তথাপি তাঁহার মন সংসারে নির্লিপ্ত। তাঁহার উপর দিয়া কত আপদ বিপদ গিয়াছে, অন্যা স্ত্রীলোক হইলে না জানি কতই অভাবনীয় দুর্ঘটনা ঘটিত ও অনিষ্টের সংঘটন হইত; কিন্তু আমাদিগের মহারাণী কিছুতেই বিচলিতা বা অধীরা নহেন। বিপুল বিস্তৃত সাম্রাজ্যের সর্ব্বেশ্বরী হইয়াও তিনি যে কিরূপ সরলতা ও সদ্‌গুণে ভূষিতা তাহা দেখাইবার জন্য গুটি কতক কথার উল্লেখ করা গেল।

একদা মহারাণী শুনিলেন যে একটী অসহায়া স্ত্রীলোক ইহ সংসার ছাড়িয়া যাইতেছেন। তাঁহার এমন কেহ নাই যে তাঁহার লোকান্তরগামিনী আত্মাকে দুইটা ধর্ম্মের কথা শুনাইয়া ইহ সংসারের পাপতাপের প্রায়শ্চিত্ত করিয়া দেয়। মহারাণী স্বয়ং সেই মুমূর্ষু রমণীর নিকটস্থ হইয়া তাঁহাকে বাইবেল পাঠ করিয়া শুনান।

কোন সময়ে তিনি গাড়ী করিয়া যাইতে যাইতে দেখিলেন একজন ভারবহনে শ্রান্ত হইয়া ভার নামাইয়া রাস্তায় দাঁড়াইয়া সঘন শ্বাস ক্ষেপ করিতেছে, দেখিয়া তাঁহার বড় দয়া হইল। তিনি তৎক্ষণাৎ গাড়ী থামাইয়া মুটেকে তাহার বোঝা সহিত আপন গাড়ীতে তুলিয়া লইয়া নির্দ্দিষ্ট স্থানে পৌঁছিয়া দেন।

• মহারাণী প্রজাদিগের অবস্থা স্বচক্ষে দেখিয়া তাহাদিগের সুখ দুঃখ জানিবার জন্য সামান্য বিবিদিগের ন্যায় পোষাক পরিয়া নানা স্থানে ভ্রমণ করেন। একবার তিনি একজন জহুরীর দোকানে গিয়া দেখিলেন একটি স্ত্রীলোক একগাছি মুক্তার মালা ক্রয় করিবার জন্য তাহার দর করিতেছেন। সে কালের বিবিরা স্বামীর অবস্থার দিকে দৃষ্টিপাত না করিয়া পছন্দমত জিনিষপত্র কিনিয়া স্বামীর নামে দোকানীর খাতায় খরচ লিখাইয়া জিনিষ লইয়া ঘরে যাইতেন। মাসকাবারের শেষে দোকানদার বাকীর হিসাব পাঠাইলে স্বামীর চক্ষুস্থির হইত। তখন অর্দ্ধাশনে বিলাসিনী বনিতার বিলাসবাসনা চরিতার্থতার জন্য টাকা শোধ করিতে হইত। কিন্তু যে বিবিটী মুক্তার মালা দর করিতেছিলেন, তিনি দর শুনিয়া এই বলিয়া চলিয়া গেলেন যে "আমার এরূপ অবস্থা নয় যে আমি এত দাম দিয়া উহা ক্রয় করিতে পারি।" মহারাণী সেই মালাছড়াটী ক্রয় করিয়া উক্ত স্ত্রীলোকের নিকট পাঠাইয়া দেন। ইহাতেই বিবির দূরদর্শিতা ও মিতব্যয়িতার পুরস্কার হইল!

আর একবার মহারাণী এবং তাঁহার স্বামী বেড়াইতে বেড়াইতে কোন কারণ বশতঃ একটী ডাক পেয়াদার নিকট তাহার ছাতা কিয়ৎকালের জন্য লইয়াছিলেন এবং হরকরাকে ছাতা ফেরত লইবার জন্য তাঁহাদিগের প্রাসাদে যাইতে বলেন। হরকরা ছাতা লইতে আসিয়া একখানি ৫০ টাকার নোট ও ছাতা ফেরত পাইয়া প্রফুল্ল মনে রাজদম্পতিকে আশীর্ব্বাদ করিতে করিতে চলিয়া যায়। মহারাণীর সম্বন্ধে এরূপ সুন্দর ঘটনা অনেক আছে, বহুল্য হেতু সকল গুলির উল্লেখ করিয়া উঠিতে পারিলাম না।

মহারাণী লণ্ডনে বাকিংহাম রাজপ্রাসাদে বাস করেন। রাজ কার্য্যাদি সেণ্ট জেমস্ প্যালেসে নির্ব্বাহিত হয়। মহারাণীর সর্ব্বাপেক্ষা প্রধান আড়ম্বরময় রাজপ্রাসাদ—উইণ্ডসর ক্যাসেল। ই:

লণ্ডন হইতে ২৩ মাইল দূরে অবস্থিত। নরমান্দিগের সময় হইতে ইহাই ইংলণ্ডীয় রাজাদিগের প্রধান আবাস ভূমি স্বরূপ চলিয়া আসিতেছে। আধুনিক রাজ প্রাসাদটী প্রায় ৩৭ বিঘা ভূমি খণ্ডের উপর সংস্থাপিত। এখানে মহারাণীর সহিত সাক্ষাৎ করিবার জন্য মন্ত্রিগণের মধ্যে দুই এক জন প্রায় প্রত্যহই আসিয়া থাকেন। ইহাঁদিগের নিকট হইতে রাজকার্য্য সম্বন্ধে গূঢ় সংবাদ পাইয়া ইনি তৎসম্বন্ধে স্বীয় মত প্রকাশ করেন। যে কয়েকদিন পার্লিয়ামেণ্ট সভা বসে, সে কয়েক দিন প্রধান মন্ত্রী প্রত্যহ মহারাণীকে এক এক খানি পত্র লেখেন—সে পত্রে পার্লিয়া-মেণ্টের সমাচার সকল বিবৃত থাকে। মহারাণী ওয়াইট দ্বিপস্থ অস্বোরণ্ হাউসেও বৎসরের কোন না কোন সময় অতিবাহিত করেন,—বিশেষতঃ বসন্ত কাল। স্কটল্যাণ্ডেও দুইটী রাজ প্রাসাদ আছে, একটী হোলিরুড প্যালেশ (এডিন্বারা) আর একটী ব্যালমোরাল ক্যাশেল (এবারডিন্সায়ার) ব্যালমোরাল স্কট-ল্যাণ্ডের পার্ব্বত্য দেশে অবস্থিত, এখানে যে প্রাসাদটী আছে তাহা বড়ই সুন্দর। মহারাণী এবং প্রিন্স কন্সর্ট উভয়েই ব্যালমোরালের পক্ষপাতী ছিলেন। ইহা নির্ম্মাণ কালে প্রিন্স যথেষ্ট শ্রম ও অধ্য-বসায় স্বীকার করেন। প্রিন্সের মৃত্যুরপর হইতে ইহাই মহা-রাণীর বিশেষ প্রিয় স্থান। ব্যালমোরাল মহারাণীর কোমল হৃদয়ে অনুক্ষণ প্রিন্সের সকল কথা স্মরণ করাইয়া দেয়।

রাজদম্পতী যুগল এক কালে এই প্রিয় স্থানে যে জীবন যাত্রা অতিবাহিত করিয়াছিলেন, তাহা বস্তুতই সরলতা পূর্ণ,—আড়ম্বর শূন্য। কখন সামান্য সংখ্যক সমভিব্যাহারী সহিত সুন্দর প্রাকৃতিক সৌন্দর্য্য দর্শনে বাধিত হইতেন। কখন পার্ব্বত্য প্রদেশে বিচরণ করিতেন, কখন মৎস্য ধরিতেন, শিকার করিতেন, কখন দরিদ্র কুটিরবাসিদিগের দ্বারস্থ হইতেন, কখন কখন বা ছদ্মবেশে

সামান্য ইংরাজ দিগের ন্যায় পরিভ্রমণ ও সামান্য পান্থনিবাসে বাস করিয়া আনন্দানুভব করিতেন। কিন্তু হায় কালের অখণ্ডণীয় পরিবর্ত্তনে একের বিহনে সেই পুর্ণানন্দময় জীবন অসার মরুভুমি সদৃশ হইয়াছে। তিনি জীবনের লক্ষ্যভ্রষ্ঠা হইয়াছেন—তাঁহার হৃদয়াকাশের একমাত্র সুখতারা অস্তমিত হইয়াছে!

মহারাণী এখনও যখন এই স্থানে থাকেন, তখন তিনি দিবাভাগের অধিকাংশ সময় মাঠে, ও উদ্যানে ক্ষেপণ করেন। ব্যালমোরালে অবস্থান কালেই তিনি রাজকার্য্যের প্রতি বিশেষ মনোযোগ দেন। রজনীতে ব্যবস্থা সম্বন্ধীয় কাগজ পত্র অধ্যয়নেই নিযুক্ত থাকেন। যখন পড়িতে পড়িতে ক্লান্ত হয়েন, তখন সখী-গণকে তাহা পড়িতে আদেশ করেন।

অদ্য আমরা এই স্থানেই মহারাজ্ঞীর সমুজ্জ্বল জীবন চরিতের শেষ করিলাম। এক্ষণে কায়মনোবাক্যে ঈশ্বরের নিকট প্রার্থনা করি যে আমাদের পবিত্র জীবনা প্রজাবৎসলা রাজরাজেশ্বরী শ্রীশ্রীমতী ভিক্টোরিয়া দীর্ঘ জীবিনী হইয়া স্বদেশের স্বরাজ্যের এবং এই পঞ্চ বিংশতি কোটী সুদীন ভারতবাসীর হীত সাধনে নিরতা হউন। তাঁহার দৃষ্টান্ত-স্থলীয় রাজ্যের সুশাসন কালে সুধু ভারত নয়, সমগ্র জগত কত প্রকারে উপকৃত হইয়াছে—দেশের কত প্রকার উন্নতি হইয়াছে, তাহার আর ইয়ত্বা নাই!

## রাজ-বংশ। *



হার রয়েল এবং ইম্পিরিয়াল হাইনেস্ ভিক্টোরিয়া পরমেশ্বরের অনুগ্রহে সম্মিলিত রাজ্য গ্রেটব্রিটেন এবং আয়ার্ল্যাণ্ডের রাজ্ঞী, ধর্ম্মরক্ষিকা, ভারত-রাজ-রাজেশ্বরী ১৮১৯ খৃষ্টাব্দের ২৪শে মে জন্ম গ্রহণ করেন। ১৮৩৭ খৃষ্টাব্দের ২০শে জুন সিংহাসনাধিরোহন করেন, এবং ১৮৩৮ খৃষ্টাব্দের ২৮শে জুন অভিষেকোৎসব সম্পন্ন হয়। ১৮৪০ খৃষ্টাব্দের ১০ই ফেব্রুয়ারি হিজ রয়েল হাইনেস্ ফ্রান্সিস্ এল্‌বার্ট আগষ্টাস চার্লস ইমানুয়েল প্রিন্স কন্সর্ট, স্যাক্সনির ডিউক, কোবার্গ এবং গোথার রাজপুত্রের সহিত বিবাহ হয়। তিনি ১৮১৯ খৃষ্টাব্দের ২৬শে আগষ্ট জন্মগ্রহণ করেন, এবং ১৮৬১ খৃষ্টাব্দের ১৪ই ডিসেম্বর তাঁহার মৃত্যু হয়।

---

### রাজ সন্তান সন্ততি।

[ ১ ]

হার রয়েল হাইনেস্ ভিক্টোরিয়া এডিলেড মেরি লুইসা, প্রিন্সেস্ রয়েল, ১৮৪০ খৃষ্টাব্দের ২১শে নভেম্বর জন্ম গ্রহণ করেন। ১৮৫৮ খৃষ্টাব্দের ২৫শে জানুয়ারি হিজ ইম্পিরিয়াল হাইনেস জার্ম্মানির ক্রাউন প্রিন্সের সহিত বিবাহ হয়।

---

* মহারাণীর পুত্র, কন্যা, পৌত্র, ও পৌত্রীদিগের নামোল্লেখ হইল মাত্র। তাঁহাদিগের সন্তান সন্ততিদের আর কোন উল্লেখ করা গেল না।

## সন্তান সন্ততি।

১। ফ্রেড্রিক উইলিয়েম ভি, এ, ১৮৫৯ খৃষ্টাব্দের ২৭শে জানুয়ারি জন্ম। ইহাঁর বিবাহ হইয়াছে, এবং সন্তানাদি আছে।

২। ফ্রান্সিস্, জন্ম ১৫ই সেপ্টেম্বর ১৮৬৪ খৃষ্টাব্দ, মৃত্যু ১৮ই জুন ১৮৬৬ খৃষ্টাব্দ।

৩। ভিক্টোরিয়া, জন্ম ১২ই এপ্রেল ১৮৬৬ খৃষ্টাব্দ।

৪। ওয়াল্‌ডিমার, জন্ম ১০ই ফেব্রুয়ারি ১৮৬৮ খৃষ্টাব্দ, মৃত্যু ২৭শে মার্চ্চ ১৮৭৯ খৃষ্টাব্দ।

৫। সোফিয়া ডোরোথিয়া, জন্ম ১৪ই জুন ১৮৭০ খৃষ্টাব্দ।

৬। মার্গারেট বিয়েট্রিস, জন্ম ২২শে এপ্রেল ১৮৭২ খৃষ্টাব্দ।

[ ২ ]

হিজ রয়েল হাইনেস এল্‌বার্ট এডওয়ার্ড, প্রিন্স অব ওয়েলস্, ডিউক অব স্যাক্সনি, কর্ণওয়াল, রথ্‌সে, আরল অব ডব্‌লিন্ ইত্যাদি, ১৮৪১ খৃষ্টাব্দের ৯ই নভেম্বর জন্মগ্রহণ করেন। ১৮৬৩ খৃষ্টাব্দের ১০ই মার্চ্চ ডেনমার্কের রাজার প্রথমা কন্যা প্রিন্সেস্ এলেকজেণ্ড্রা সি, এম, সি, এল, জুলিয়ার সহিত বিবাহ হয়। তিনি ১৮৪৪ খৃষ্টাব্দের ১লা ডিসেম্বর জন্মগ্রহণ করেন।

## সন্তান সন্ততি।

১। এলবার্ট ভিক্টর খ্রীশ্চেন এডওয়ার্ড, জন্ম ৮ই জানুয়ারি ১৮৬৪ খৃষ্টাব্দ।

২। জর্জ্জ এফ, ই, এ; জন্ম ৩রা জুন ১৮৬৫ খৃষ্টাব্দ।

৩। লুইস্ ভি, এ, ডি; জন্ম ২০শে ফেব্রুয়ারি ১৮৬৭ খৃষ্টাব্দ।

৪। ভিক্টোরিয়া, এ, ও, এম ; জন্ম ৬ই জুলাই ১৮৬৮ খৃষ্টাব্দ।

৫। মড, সি, এম, ভি ; জন্ম ২৬শে নভেম্বর ১৮৬৯ খৃষ্টাব্দ।

৬। এলেক্‌জেণ্ডার, জে, সি, এ ; জন্ম ৬ই এপ্রেল, মৃত্যু ৭ই এপ্রেল ১৮৭১ খৃষ্টাব্দ।

[ ৩ ]

হার রয়েল হাইনেস এলিস্ মড মেরি, জন্ম ২৫শে এপ্রেল ১৮৪৩ খৃষ্টাব্দ। ১৮৬২ খ্রীষ্টাব্দের ১লা জুলাই হিজ রয়েল হাইনেস ৪র্থ লুইস গ্র্যাণ্ড ডিউক অব হেসির সহিত বিবাহ হয়। তিনি ১৮৩৭ খ্রীষ্টাব্দের ১২ই সেপ্টেম্বর জন্মগ্রহণ করেন। রাজকুমারীর ১৮৭৮ খ্রীষ্টাব্দের ১৪ই ডিসেম্বর মৃত্যু হয়।

সন্তান সন্ততি।

১। ভিক্টোরিয়া এল্‌বার্টা, জন্ম ৫ই এপ্রেল ১৮৬৩ খৃষ্টাব্দ, ইহার বিবাহ হইয়াছে।

২। এলিজাবেথ, জন্ম ১লা নভেম্বর ১৮৬৪ খৃষ্টাব্দ, ইহাঁরও বিবাহ হইয়াছে।

৩। ইরিণ্, জন্ম ১১ই জুলাই ১৮৬৬ খৃষ্টাব্দ।

৪। আরণেষ্ট লুইস, জন্ম ২৫শে নভেম্বর ১৮৬৮ খৃষ্টাব্দ।

৫। ফ্রেডারিক উইলিয়ম, জন্ম ৭ই অক্টোবর ১৮৭০ খৃষ্টাব্দ, মৃত্যু ২৯শে জুন ১৮৭৩ খৃষ্টাব্দ।

৬। ভিক্টোরিয়া, এ ; জন্ম ৬ই জুন ১৮৭২ খৃষ্টাব্দ।

৭। মেরি ভিক্টোরিয়া, জন্ম ২৪শে মে ১৮৭৪ খৃষ্টাব্দ, মৃত্যু ১৫ই নভেম্বর ১৮৭৮ খৃষ্টাব্দ।

[ ৪ ]

হিজ রয়েল হাইনেস্ এলফ্রেড আরনেষ্ট এল্‌বার্ট ;- ডিউক অব এডিনবারা, জন্ম ১৮৪৪ খ্রীষ্টাব্দের ৬ই আগষ্ট। ১৮৮২ খৃষ্টাব্দের ৩০শে নভেম্বর রয়েল নেভির ভাইস এড্‌মিরেল পদ প্রাপ্ত হন। খ্রীষ্টীয় ১৮৭৪ অব্দের ২৩শে জানুয়ারি রুষ সম্রাটের একমাত্র কন্যা হার রয়েল এবং ইম্পিরিয়েল হাইনেস্ গ্র্যাণ্ড ডাচেস্ মেরির সহিত বিবাহ হয়।

সন্তান সন্ততি।

১। এল্‌ফ্রেড, জন্ম ১৫ই অক্টোবর ১৮৭৪ খৃষ্টাব্দ।
২। মেরি, জন্ম ২৯শে অক্টোবর ১৮৭৫ খৃষ্টাব্দ।
৩। ভিক্টোরিয়া মেলিটা, জন্ম ২৫শে নভেম্বর ১৮৭৬ খৃষ্টাব্দ।
৪। এলেক্‌জেণ্ড্রা, জন্ম ১লা সেপ্টেম্বর ১৮৭৮ খ্রীষ্টাব্দ।
৫। বিয়েট্রীস, জন্ম ২০শে এপ্রেল ১৮৮৪ খ্রীষ্টাব্দ।

[ ৫ ]

হার রয়েল হাইনেস্ হেলেনা আগষ্টা ভিক্টোরিয়া ; জন্ম ২৫শে মে ১৮৪৬ খ্রীষ্টাব্দ। ১৮৬৬ খৃষ্টাব্দের ৫ই জুলাই প্রিন্স ফ্রেডরিক খৃশ্চান সি, এর সহিত বিবাহ। তিনি ১৮৩১ খৃষ্টাব্দের ২২শে জানুয়ারি জন্ম গ্রহণ করেন।

সন্তান সন্ততি।

১। খ্রীশ্চন ভিক্টর, জন্ম ১৪ই এপ্রেল ১৮৬৭ খ্রীষ্টাব্দ।
২। এল্‌বার্ট জন্, জন্ম ২৬শে ফেব্রুয়ারি ১৮৬৯ খ্রীষ্টাব্দ।
৩। ভিক্টোরিয়া লুইসি, জন্ম ৩রা মে ১৮৭০ খ্রীষ্টাব্দ।

৪। লুইসি আগষ্টা, জন্ম ১২ই আগষ্ট ১৮৭২ খ্রীষ্টাব্দ।

৫। হ্যারল্ড, জন্ম ১২ই মে, মৃত্যু ২০শে মে ১৮৭৬ খৃষ্টাব্দ।

[ ৬ ]

হার রয়েল হাইনেস্ লুইসি ক্যারোলিন্ এল্‌বার্টা; জন্ম ১৮ই মার্চ্চ ১৮৪৮ খৃষ্টাব্দ। ১৮৭১ খৃষ্টাব্দের ২১শে মার্চ্চ স্কটল্যাণ্ডের ডিউক অব আর্গাইলের জ্যেষ্ঠ পুত্র—জন্, মার্কুইস অব লোরেণের সহিত বিবাহ হয়।

[ ৭ ]

হিজ রয়েল হাইনেস্ আর্থার উইলিয়েম পাট্রীক এল্‌বার্ট; ডিউক অব কনট, জন্ম ১লা মে ১৮৫০ খৃষ্টাব্দ। ১৮৭৯ খৃষ্টাব্দের ১৩ই মার্চ্চ প্রুসিয়ার প্রিন্স ফ্রেডারিক চার্লসের কন্যা, প্রিন্সেস্ লুইস্ মার্গারেটের সহিত বিবাহ।

সন্তান সন্ততি।

১। মার্গারেট ভি, এ, সার্লটী নোরা; জন্ম ১৫ই জানুয়ারি ১৮৮২ খৃষ্টাব্দ।

২। আর্থার ফ্রেড্রিক পাট্রিক এলবার্ট, জন্ম ১৩ই জানুয়ারি ১৮৮৩ খৃষ্টাব্দ।

[ ৮ ]

হিজ রয়েল হাইনেস্ লিওপল্ড জর্জ্জ ডান্‌কেন এল্‌বার্ট, ডিউক অব এল্‌বেণী, জন্ম ৭ই এপ্রেল ১৮৫৩ খৃষ্টাব্দ। ১৮৮২ খৃষ্টাব্দের ২৭শে এপ্রেল ওয়াল্‌ডেকের প্রিন্সের কন্যা, প্রিন্সেস্ হেলেনের সহিত বিবাহ। তিনি ১৮৬১ খৃষ্টাব্দের ১৭ই ফেব্রুয়ারি জন্ম গ্রহণ করেন। রাজ পুত্রের খ্রীষ্টীয় ১৮৮৪ অব্দের ২৮শে মার্চ্চ মৃত্যু হয়।

সন্তান সন্ততি।

১। এলিস্ মেরি ভিক্টোরিয়া আগষ্টা পলিন্; জন্ম ২৫শে ফেব্রুয়ারি ১৮৮৩ খৃষ্টাব্দ।

২। লিওপল্ড সি, ই, জি; ডিউক অব এল্‌বেনী—জন্ম ১৯শে জুলাই ১৮৮৪ খৃষ্টাব্দ।

[ ৯ ]

হার্ রয়েল হাইনেস্ বিয়েট্রিস মেরি ভিক্টোরিয়া ফিওডোরা, জন্ম ১৪ই এপ্রেল ১৮৫৭ খৃষ্টাব্দ। ১৮৮৫ খৃষ্টাব্দের ২৩শে জুলাই বাটেন্‌বার্গের রাজপুত্র প্রিন্স হেনরীর সহিত বিবাহ হয়।

# ভারতেশ্বরীর গার্হস্থ্য বিভাগ। *

## লর্ড ষ্টুয়ার্ডের বিভাগ

বোর্ড অব গ্রিন্ ক্লথ।

বকিংহাম প্যালেস।

| পদ। | নাম। | বেতন। |
|---|---|---|
| লর্ড ষ্টুয়ার্ড | রাইট্ অনারেবল আরল্ সিড্নি, G, C, B, | ২০০০০) † |
| ধনাধ্যক্ষ। | রাইট অনাঃ আরল অব ব্রিডেল্বেন | ৯০৫০ |
| কণ্ট্রোলার, ঐ | রাইট অনাঃ লর্ড কেনসিংটন M, P, | ৯০৫০ |
| মাষ্টার, ঐ | মেজর জেনাঃ সার জে, সি, কাউএল K, C, B, | ১১৫৮০ |
| সেক্রেটারী | টমাস্ সি বার্চ্চ | ৫০০০ |
| ক্লার্কগণ | এ, ফ, কুরক্স, জি, ও, কুরক্স এবং আর, জে, সিবল্। | |
| করোণার | উইলিয়ম টমাস ম্যানিং। | |
| খাস ধনরক্ষক ও প্রাঃ সেক্রেটরী | রাইট অনারেবল জেনারল সার এইচ, এফ, পন্সনবি K, C, B, | ২০০০০ |
| সহকারী ঐ | মেজর এফ, আই, এডওয়ার্ডস্ C, B, R, E | ৫০০০ |
| ঐ ঐ | কাপ্তেন আর্থার জন্ বিজ্ঞ R, A, | ৫০০০ |
| খাস ধনাধ্যক্ষ | ডি, সি, বেল | ৩০০০ |
| ক্লার্কগণ | ডব্লিউ এম্, গিবসন, এবং এফ, আর, এনজেলব্যাচ্। | |

* কেবল প্রধান প্রধান ভৃত্যগণের নামোল্লেখ করা হইল। মহারাণীর ব্যতীত—রাজপুত্র, রাজ-পুত্রবধূ ও কন্যাগণের স্বতন্ত্র গার্হস্থ্য বিভাগ আছে। বাহুল্যহেতু সে সকল বিবৃত হইল না।

† পাউণ্ড প্রতি ১০) টাকা হিসাবে ধরা হইল, কিন্তু আজ কাল পাউণ্ডের দর প্রায় ১৪ টাকা।

## লর্ড চেম্বারলেনের বিভাগ।

### আফিস—ষ্টেবল্ ইয়ার্ড।

### সেণ্ট জেমস্ প্যালেস্।

| | | |
|---|---|---|
| লর্ড চেম্বারলেন, | আরল্ অব কেনমেয়ার K. G, | ১০০০১ |
| ভাইস ঐ | রাইট অনারেবল লর্ড চার্লস রস্ M. P, | ৯২৪০ |
| কণ্ট্রোলার অব একাউণ্টস্ | অনারেবল সার স্পেনসার সি, বি, পনসনবি-ফেন K. C. B | ১১০০০ |
| চিফ ক্লার্ক, | জি, টি, হাটসলেট | ৭০০১ |
| একজামিনার | এফ, ডবলিউ, জেনিংস | |
| ক্লার্কগণ | এ, জি, হ্যামসায়ার ডি, এ, টুপার, এইচ, এল, হাটসলেট। | |
| পে-মষ্টার | জি, ম্যারেবল | ৫০০১ |
| মাষ্টার অব সেরিমনি, | জেনারেল সার এফ, সেমুর বার্ট K. C. B | |
| এসিসটাণ্ট মাষ্টার, এ, সেভিল। | | |
| সর্জেন অব ঐ | লেঃ কর্ণেল ডবলিউ, চেন | ৩০০০ |
| লর্ডস্ ইন ওয়েটিং | আরল অব ডেলহাউসি K. T, ভাইকাউণ্ট ব্রিডপোর্ট, লর্ড মিথুয়েন, লর্ড বিবলসডেল লর্ড স্টুডলে, লর্ড বটেগলি লর্ড স্যাণ্ডহার্স্ট, এবং লর্ড থার্বলো, প্রত্যেকের বেতন | ৭০২০১ |
| এক্সট্রা ঐ | লর্ড সাকভিল (অবৈতনিক।) | |
| গ্রুমস্ ইন ওয়েটিং | এডমিরেল লর্ড এফ, এইচ, কার, কর্ণেল অনারেবল সি, এইচ, লিণ্ডসে, C, B. লেফটেনেণ্ট জেনারেল সার মাইকেল এ, এস, বিডাল K. C. B, R. A মেজর এফ আর্থ, এডওয়ার্ডস, C. B, R. E, কাপ্তেন ডবলিউ ডি, এস, ক্যাম্বেল, কর্ণেল লর্ড ই, ডবলিউ পেলহ্যাম ক্লিনটন, কর্ণেল ঞ্জি স্মিথ M. P. এবং অনারেবল এ, গ্রেনথাম ইয়র্ক, প্রত্যেকের বেতন | ৩৩৪০ |
| এক্সট্রা ঐ | রাইট অনাঃ সার সি এ, মরে, K. C. B. লেফ্টঃ কর্ণেল | |

| | | |
|---|---|---|
| | ডব্লিউ, জি, ষ্টাবলিং, R. A., জেনাঃ সার এফ, সেমুর বার্ট K.C.B. কর্ণেল অনাঃ জি, এ, এফ, লিডেল। (অবৈতনিক।) | |
| জেণ্টেলমেন আসার অব প্রিভি চেম্বার। | সি, এইচ, এ, ই, ওয়েষ্ট C. B; কাপ্তেন ডব্লিউ জে, ষ্টাফোর্ড, এবং সি, এফ, সি, সেমুর; প্রত্যেকের | ২০০০ |
| ঐ ব্ল্যাক রড্ | এডমিঃ অনাঃ সার জেমস্ ববার্ট ড্রমণ্ড G C.B. | ২০,০০০ |
| ঐ ডেলি অয়েটারস্ | অনারেবল সার এস, সি, বি, পনসন বি-ফেন K C, B. এডওয়ার্ড হ্যামিল্টন এন্‌সন্, ওল্‌পিন ম্যাগ্রেগব প্রত্যেকেব বেতন | ২০০০ |
| গ্রুমস্ অব দি প্রিভি চেম্বা'র | জেনাবল ই, এস, ক্লেবেমণ্ট C B, মেজর অনারেবল সি, জি, সি, ইলিয়ট, কাপ্তেন এন্, জি, ফিলিপস; এ, রষেলি, C B, প্রত্যেকের বতন | ২০০ |
| জেনটেলমেন আসারস্ ক্কোয়'টাবলি ওয়েটারস্ | এ, মনটগমাবি; উইলব্রেহ্যাম টেলাব কর্ণেল জি, হাউয়াড ভাইস, কাপ্তেন সি, জি, নেলসন R N; এফ নলিস C. B, আব, জি, সামাবসেট, অনাবেবল এইচ, জে, ষ্টোনব; এবং অনা'বেবল এ, ফিজক্ল্যারেন্স,—প্রত্যেকেব বেতন | ৮০০, |
| সহকাবি ঐ | এফ, ক্যাম্বেল। | |
| সারজেণ্ট এট আরমস্ | এন ম্যাকলিয়ড, টি সি মাচ্চ; কাপ্তেন সাব এ ব্যালিষ্টন্ R N, জি, টি, হার্টসলেট, অনারেবল ডি, জে, মন্‌সন্; মেজর জে, এ, সি, গোব, আব এজ-কোম্ব, এবং লেপ্‌টনেণ্ট কর্ণেল এফ ম্যাকবিন্, প্রত্যেকেব বেতন | ৩০০, |
| বাজকবি | লর্ড টেনিসন | ১০০০ |
| একজামিনর অব প্লেজ; | ই, এফ, এস, পিগট্ | ৫০০, |
| উইণ্ডসরের লাইব্রেরিয়ন; | আব, আব হমস্ F S. A., | ৫০০০ |
| সাধারণ চিত্রকর | জে, স্যাণ্ট R. A. | |
| মেরিণ চিত্রকর | ও, ডব্লিউ, ব্রিয়া'ব্‌লি R. W. S. | |
| ভাস্কর | জে, ই, বোহেম R. A. | |

চিত্রপট পরিদর্শক, জে, সি; রবিন্সন F. S. A.

জার্ম্মান লাইব্রেরিয়ন, এইচ, স্যাল।

উইণ্ডসর ক্যাসেলের গভর্ণর এবং কন্সটেবল—ভাইস এডমিরেল এইচ, এস এইচ, কাউন্‌ট গ্লিচেন ১২০০০

মহারাণীর বডিগার্ড এবং ইওমেন অব্ দি গার্ড—কাপ্তেন লর্ড মন্সন ১২০০০

লেপ্টনেণ্ট লেপ্টনেণ্ট কর্ণেল সার আর্থার নিড,

এন্ সাইন কর্ণেল অনারেবল ডব্লিউ, জে, কলভিল্,

ক্লার্ক অব্ দি চেক্ এবং এড্ জুটেণ্ট—লেপ্টঃ কর্ণেল ডব্লিউ, জি, সাটন্।

এক্সন্স (Exons) লেপ্টনেণ্ট কর্ণেল, সি, ডি, প্যাটারসন্, কাপ্তেন এফ, বি, মর্‌লি; কর্ণেল এইচ, হিউম C. B; এবং লেপ্টঃ কর্ণেল এফ, ব্যারিং।

অনাঃ কর্পস অব জেণ্টেলমেন এট আরমস্—কাপ্তেন—লর্ড ক্যারিংটন ১২০১০

লেপ্টনেণ্ট লেপ্টঃ কর্ণেল সার গাস্‌টেভাস হিউম।

ষ্ট্যাণ্ডার্ডবেয়ারর, মেজর ডব্লিউ, ও, টেলর।

ক্লার্ক অব দি চেক এবং এডজুটেণ্টে—মেজর পি, এল টিলব্রুক্।

সাব অফিসার লেপ্টঃ কর্ণেল জে, জি, স্যাণ্ডিম্যান।

## অশ্বাধ্যক্ষের বিভাগ।

আফিস—রয়েল মিউস্,—পিম্‌লিকো।

| | | |
|---|---|---|
| ঘোটকাধ্যক্ষ | ডিউক অব ওয়েষ্টমিনিষ্টার K. G. | ২৫০০০) |
| মাষ্টার অব বাক্‌হাউণ্ডস্, আরল্ অব কর্ক K. P. | | ১৫০০০) |
| ক্লার্ক মার্সেল | জেনারল লর্ড এ পেজেট | ১০০০০) |
| রাজব্যাধ | ডিউক অব সেণ্ট এল্‌বান্‌স্ | ১২০০০) |
| ক্রাউন ইকোয়ারি এবং অশ্বাধাক্ষের সেক্রেটরী | কর্ণেল জি, এস্‌লি মড C. B., R. A., | ৮০০০) |
| সাধারণ ইকোয়ারি | মেজর জেনারল সি, টেলর ডু প্ল্যাট, C. B, | ৬০০০) |

জেনারল এইচ, এল, গার্ডিনার R. A., ৬০০০)
কর্ণেল অনারেবল এইচ, ডব্লিউ, জে, বিং ৬০০০)
মেজর জেনারল সার জন সি, মাকনিল
K. C. B.; V. C. ৫০০০
ক্যাপ্টেন আর্থার জে, বিজি R. A. ৫০০০
লেপ্টেঃ-কর্ণেল অনাঃ ডব্লিউ এইচ, পি ক্যারিংটন ৫০০০
এবং কর্ণেল এইচ, পি, ইউয়ার্ট C. B., ৫০০০

অতিরিক্ত ইকোয়ারি, জেনারল রাইট অনারেবল সার এইচ, এফ, পনসন্‌বি K. C. B.; জেনারল অনাঃ এ, ই, হার্বডিঞ্জ C. B.; জেনারল ভাইকউন্ট ব্রিড্‌পট্‌।

অনারারি ইকোয়ারি, জেনাঃ অনাঃ সার এ, হ্যামিল্টন-গর্ডন K. C. B. M. P; এবং জেনারল ডিউক অব গ্র্যাফ্‌টন K. G.;

পেজেস্‌ অব অনার; পি, ই, এল, কাষ্ট; এ, এ, ডব্লিউ, এইচ, পন্সন্‌বি, অনাঃ ই, এ, ফিজ্‌রয়; জি, এম, এ, ইলিস্‌ প্রত্যেকে ১৫০০

একাউন্‌টেন্ট এফ, ডব্লিউ, ম্যালিসন্‌।
সুপারিন্‌টেণ্ডেণ্ট (লণ্ডনের) ডব্লিউ নর্‌টন্‌।
ঐ (উইণ্ডসরের) জে ম্যানিং।
ষ্টোর্‌ কিপার জে মিলার।
ক্লার্ক ডব্লিউ কুলেন।

## পরিচ্ছদ কর্ত্রীর বিভাগ।

পরিচ্ছদ কর্ত্রী ডাচেস্‌ অব রক্‌সবার্গ ৫০০০

শয়নাগৃহের লেডিস্‌; ডাচেস্‌ অব এথোল্‌; ডাচেস অব রক্‌সবার্গ (বিধবা) মার্শিয়নেস্‌ অব ইলাই; লেডি চার্চ্চিল; লেডি ওয়াটারপার্ক; কাউন্‌টেস্‌ অব ইরল; লেডি এবার্‌ কর্ম্বি; লেডি সাউদ্যামটন্‌।

অতিরিক্ত ঐ ঐ, ভাইকাউন্‌টেস ক্লিফডেন, কাউন্‌টেস অব গেনস্‌বারা;

কাউনটেস্ অব মেও, কাউনটেস্ অবক্যালিডন্, ডাচেস, অব বেডফোর্ড।

াগৃহ পরিচারিকা, ভাইকাউনটেস চিউটন্; লেডি হ্যামিল্টন গর্ডন; লেডি করিংটন, লেডি সারা এলিজাবেথ লিণ্ডসে; অনারেবল মিসেস্ রবার্ট ক্রস্; অনারেবল ফ্লোরা ক্লেমেনটিনা ইসাবেলা ম্যাকডোলেণ্ড; অনারেবল মিসাস ফর্গুসন; এবং অনারেবল হোরেসিয়া সার্লটী ষ্টপফোর্ড প্রত্যেকে ৩০০০

রিক্ত সয্যাগৃহ পরিচারিকা—মিসেস্ প্র্যাট; অনারেবল মিসেস্ চার্লস গ্রে; লেডি এলিজাবেথ পি বিডালফ; অনারেবল মিসেস্ জেরাল্ড ওয়েলেসলি।

কারী ঐ অনারেবল লেডি বিডাল্ফ।

স্ অব অনার অনাঃ হেরিয়েট এল ফিপাস্, অনাঃ এফ, এম, ড্রমাণ্ড; অনাঃ ই, সি, পেজেট. অনাঃ ই, এইচ, এম, ক্যাডেগ্যান; অনাঃ ই, আই, মুর; অনাঃ এফ, এল, ফিজরয়; অনাঃ সি, এইচ, কের; অনাঃ এম ওকিণ্ডভার প্রত্যেকে ৩০০০

তিরিক্ত ঐ অনাঃ সি. এফ, ক্যাভেনডিস্।

অব রোবস্ এইচ ডি আবস্কিন্।

র্ক ঐ ঐ এ রইলি C B.

## রাজকীয় ধর্ম্মশালা বিভাগ

ীন বিসপ অব লণ্ডন!

জীন রেভারেণ্ড ই সেপার্ড M A.

র্ক অব ক্লোসেট বিসপ্ অব ওরসেষ্টার।

পুটী ঐ ঐ রেভারেণ্ড লড ডব্লিউ রাসেল M A; রেভারেণ্ড টি জেমস্ (ক্যানন) রাউসেল M A; ভেরি রেভারেণ্ড ডীন অব ল্যানড্যাফ।

| | |
|---|---|
| ডোমেসটীক্ চ্যাপলেন, | ভেরী রেভারেণ্ড ডীন অব উইণ্ডসর D. D. |
| ঐ গার্হস্থ | রেভারেণ্ড ই সেপার্ড M A. |
| [illegible]নার | রাইট অনারেবল মার্কুইস অব এক্সেটর। |
| [illegible]নার | ভেরী রেভারেণ্ড ডীন অব ওরসেস্টর। |
| [illegible] ঐ | রেভারেণ্ড আর ইটন M A |

সেক্রেটরী এবং ইওম্যান, জন হ্যানবী।

## চিকিৎসা বিভাগ।

| | |
|---|---|
| সাধারণ চিকিৎসক | সার উইলিয়েম জেনার বার্ট K C B, M D, F R S; সার সর্জ্জ বারোজ বার্ট M D; উইলসন ফক্স্ M D; F R S. |
| চিকিৎসক একস্‌টায়ডিনারী — | সার উইলিয়েম ডব্লিউ গাল বার্ট M D, F R S. ই, এইচ, সিভকিং M D; সি, জে, বি, উইলিয়েমস্ M D. এ, ফেরার M D, F R S, জি ও রিস M D. F R S. |
| অস্ত্রচিকিৎসক | সার জেমস্ পেজেট বার্ট, সার পি, জি, হিউয়েট্ বার্ট। |
| ঐ একস্‌ট্রা অডিনারি — | আর কোএন M D, জে, ই, ইরিচসেন F R S; আর জে লিস্‌টার বার্ট M D. |
| চিকিৎসক গার্হস্থ | জে আর রেনল্‌ডস্ M D. |
| [illegible]ৎসক ঐ | সার টি এস ওয়েলস্ বার্ট। |
| সা[illegible] এপথিকারি | এফ এইচ লেকিং M D. |
| ঐ ,, (উইণ্ডসরের) | জে ইলিসন M D; ডব্লিউ ফেয়ারব্যাঙ্ক। |
| অস্‌বোরণের অস্ত্রচিকিৎসক — | সার ডব্লিউ সি হফমিসটার। |
| চক্ষু চিকিৎসক | ডব্লিউ ডব্লিউ কুপার। |
| দন্ত চিকিৎসক | সার এ সনডার্স (Knt) F R C S |
| ঐ গার্হস্থ | ই, ট্রুমান |
| কেমিষ্ট এবং ড্রাগিষ্ট | পি ওয়াএট (Squire) এ হারবার্ট (Squire) |

এডিকং সম্প্রদায়—ফিল্ড মার্সেল হিজ রয়েল হাইনেস প্রিন্স অব ওয়েলস KG; মেজর জেনারল হিজ রয়েল হাইনেস ডিউক অব কনট KG; ফিল্ড মার্সেল হিজ রয়েল হাইনেস ডিউক অব কেম্বিজ KG; কর্ণেল লর্ড উইলমার্লা; কর্ণেল লর্ড ওয়েভেনে RA; কর্ণেল ভাইকউন্ট এভার্সলে; কর্ণেল লর্ড মেথুএল; কর্ণেল মার্কুইস অব এক্সেটর; কর্ণেল লর্ড জেরার্ড; কর্ণেল আরল অব ওয়েমিস্; কর্ণেল্ আরল অব ওয়ারিক্; কর্ণেল ভাইকাউন্ট বারি K C. M G; কর্ণেল ডিউক অব ওয়েষ্টমিনিষ্টার K G; কর্ণেল আরল অব মিথ, কর্ণেল লর্ড লোভাট; কর্ণেল আরল ফিজ উইলিয়েম, এতদ্ব্যতীত আরও প্রায় পঞ্চ-ত্রিংশৎজন।

# রাজ পারিবারিক বৃত্তি।

-✻-

হার ম্যাজেষ্টি ভিক্টোরিয়া ঃ——

| | | | |
|---|---|---|---|
| নিজ খরচ | ... | ... | ৬০০০০০০ |
| কর্ম্মচারি দিগের বেতন | ... | ... | ১৩১২৬০০ |
| গার্হস্থ ব্যয় | ... | ... | ১৭২৫০০০ |
| বদান্যতা | ... | ... | ১৩২০০০ |
| অতিরিক্ত | ... | ... | ৮০৪০০ |
| | | | ৩৮,৫০০০০ † |
| প্রিন্স অব ওয়েলস্ ‡ | ... | ... | ৪০০০০০ |
| প্রিন্সেস্ অব ওয়েলস্ | ... | ... | ১০০০০০ |
| প্রিন্সেস্ রয়েল | ... | ... | ৮০০০০ |
| ডিউক অব এডিন্ বারা * | ... | ... | ২৫০০০০ |
| প্রিন্সেস্ হেলেনা | ... | ... | ৬০০০০ |
| প্রিন্সেস্ লুইসী | ... | ... | ৬০০০০ |
| ডিউক অব কনট্ | ... | ... | ২৫০০০০ |
| ডাচেস্ অব এলবেনী | ... | ... | ৬০০০০ |
| প্রিন্সেস্ বিয়েট্রীস | ... | ... | ৪০০০০ |
| | | | ৫১,৫০০০০ *† |

† এতদ্ব্যতীত মহারাণীর খাস সম্পত্তির বার্ষিক আয় বিংশতি লক্ষ টাকারও অধিক।

‡ প্রিন্স অব ওয়েলস এতদ্ব্যতীত কয়েকটী ডাচির উপস্বত্ব পাইয়া থাকেন। ইহাও নিতান্ত কম নয়, এক কর্ণওয়ালের উপস্বত্বই প্রায় ১০ লক্ষ টাকা।

* ইনি স্যাক্স কোবার্গ এবং গোথার ডাচির উত্তরাধিকারী—উক্ত দ্বয়ের বার্ষিক আয় ৬ লক্ষ টাকারও অধিক।

*† এই সমস্ত ব্যয় ব্যতীত মহারাণীর আত্ম সম্পর্কীয়েরাও ভাতা পাইয়া থাকেন। রাজপুত্রদিগের গার্হস্থ বিভাগের ব্যয়, মহারাণীর [illegible] খরচ, গৃহাদির সংস্কারকার্য্য ও অন্যান্য সমস্ত ব্যয় বাবদে বার্ষিক [illegible] ৩ কোটী টাকা খরচ হইয়া থাকে।